| মহল্লা। | মন্দির। | মস্‌জিদ্‌। |
|---|---|---|
| কোতোয়ালি | ... ... ২৬১ | ... ... ১৯ |
| কাল ভৈরব | ... ... ২১৬ | ... ... ২০ |
| আদমপুরা | ... ... ৪৮ | ... ... ৫৪ |
| জৈৎপুরা | ... ... ৩০ | ... ... ৯৭ |
| চেৎগঞ্জ | ... ... ৫৩ | ... ... ৩২ |
| ভেলুপুরা | ... ... ১৫৪ | ... ... ১৬ |
| দশাশ্বমেধ | ... ... ৬৯২ | ... ... ৩৪ |
| | ১৪৫৪ | ২৭২ |

ইহার পর ১৮৭৫ খৃঃ অব্দে এখন হইতে প্রায় ৩৩ বৎসর পূর্ব্বে বেনারসের একজন প্রাচীন অধিবাসী (পুস্তকে তাহার নাম নাই) "বেনারাস গাইডবুক" নামে যে পুস্তক প্রচার করেন, তাহাতে তিনি ১৫৫০টী মন্দির ও ৩০০ তিনশত মসজিদের উল্লেখ করিয়াছেন, এবং আরও বলিয়াছেন যে, এখন নিত্যই মন্দিরের সংখ্যা বৃদ্ধি হইতেছে।

এই সকল হিসাব হইতে কাশীর আধুনিক মন্দির-সংখ্যা এক প্রকার অনুমান করা যাইতে পারে। বহু কাশীবাসী শিক্ষিত লোকের মুখে শুনিলাম, আজ কাল মন্দির সংখ্যা এই বারাণসীর মধ্যে প্রায় চারি হাজারেরও অধিক। ইহা অসম্ভব নহে। এসকল

ব্যতীত এমন অনেক ক্ষুদ্র ও সামান্য সামান্য মন্দির আছে, যাহা প্রকৃতই গণনাতীত। কথিত আছে, এক সময় জয়পুরের মহারাজ মানসিংহ;একদিনে এক লক্ষ মন্দির প্রতিষ্ঠা করিবার সংকল্প করেন। (মিঃ শেরিংও সে কথার উল্লেখ করিয়াছেন) সেই মন্দির-গুলি একদিনেই নির্ম্মিত হইয়াছিল। মহারাজ মানসিংহ্ বহু প্রস্তর-শিল্পীকে তাহা প্রস্তুত করিবার অনুমতি দেন। তাহারা এক এক খণ্ড প্রকাণ্ড প্রস্তর লইয়া তাহারই মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র শিবলিঙ্গ সমন্বিত মন্দির খোদিত করিতে আরম্ভ করে। এইরূপে লক্ষ শিবমন্দির নির্ম্মিত হইলে তাহা প্রতিষ্ঠিত হয়। সেই সকল মন্দিরাভাস বেনারসের নানাস্থানে এখনও দেখিতে পাওয়া যায়। ইহার মধ্যে বহু মন্দির খোদিত এক-খানি প্রশস্ত প্রস্তর মানমন্দিরের নিকট দশাশ্বমেধঘাটে রক্ষিত আছে। যাহা হউক যে সকল মন্দির ও শিবলিঙ্গ নিত্য পুষ্পাক্ষত-গঙ্গাজলে পূজিত হয়, তাহা বোধ হয়, কাশীবাসী জনমণ্ডলীর সংখ্যারও তিন চারি গুণ অধিক হইবে।

---



বিশ্বেশ্বর মন্দির। ( ৪৯ পৃষ্ঠা )

## বিশ্বেশ্বর-মন্দির।

এই মন্দিরসমূহের মধ্যে বিশ্বেশ্বর মন্দিরই সর্ব্বপ্রথম উল্লেখযোগ্য। অওরঙ্গজেব কর্ত্তৃক বিশ্বেশ্বরের ভূতপূর্ব্ব মন্দির ধ্বংস হইবার পর, প্রাতঃস্মরণীয়া অমর-কীর্ত্তিবতী ইন্দোরেশ্বরী শ্রীমতি অহল্যাবাই বিশ্বেশ্বরের এই বর্ত্তমান মন্দির প্রস্তুত করাইয়া দেন। ইহার উচ্চতার পরিমান ৫১ ফিট। অনন্তর পঞ্জাবকেশরী মহারাজ রণজিৎ সিংহ ইহার চূড়াগুলি স্বর্ণ মণ্ডিত করিয়া দিয়াছেন। শুনিতে পাওয়া যায়, মহারাজ যাহাকে এই কার্য্যের ভার দিয়া পাঠাইয়া ছিলেন, তিনি সম্পূর্ণ স্বর্ণের পরিবর্ত্তে তাম্রমণ্ডিত করিয়া তাহার উপর সূক্ষ্ম স্বর্ণ স্তবক মাত্র বসাইয়া দিয়াছেন ও অবশিষ্ট অর্থ আত্মসাৎ করিয়া অসি-সঙ্গম সন্নিধে নিজের এক প্রকাণ্ড অট্টালিকা প্রতিষ্ঠা করিয়া গিয়াছেন। যাহাহউক সেই অবধি বিশ্বেশ্বরের এই মন্দিরকেঁ সকলেই (বিশেশতঃ য়ুরোপীয়গণ) 'Golden temple' বা স্বর্ণ-মন্দির বলিয়া আসিতেছেন।

বিশ্বেশ্বর শব্দের ব্যুৎপত্তি ধরিয়া "Hand book of Bengal"এর রচয়িতা Edward B. Eastwick, তাহার পুস্তকের ২১২ পৃষ্ঠায় এক বিচিত্র অর্থ

লিপিবদ্ধ করিয়াছেন। তিনি বিশ্বের+ঈশ্বর= বিশ্বেশ্বর না বলিয়া বিষ ও ঈশ্বর বিশ্বেশ্বর অর্থাৎ সমুদ্রমন্থনকালে শিব বিষ খাইয়াছিলেন, সেই কারণ বিশ্বেশ্বর হইয়াছেন, ইত্যাদি বলিয়াছেন। বিশ্বেশ্বরের এ এক বিচিত্র অর্থ নহে কি?

ভারতের অন্যান্য তীর্থ হইতে বিশ্বেশ্বরের মন্দির দর্শন করিলে এক বিশেষত্ব দেখিতে পাওয়া যায়। এ স্থানে দর্শকের নিকট হইতে কোনরূপ দর্শনী বা 'tax' আদায় করিবার কড়াকড়ি নিয়ম নাই। আমাদের কালীঘাটের কালী-মন্দির বা অন্যান্য বহু মন্দিরের দ্বারদেশে সাক্ষাৎ কালের অনুচর-স্বরূপ যেমন একজন ব্রাহ্মণ দ্বাররক্ষক দাঁড়াইয়া প্রত্যেকের নিকট হইতেই প্রত্যেকবার মন্দিরে প্রবেশ করিবার পূর্ব্বে পয়সা আদায় করে, এখানে সেরূপ নিয়ম নাই। যাহার যতবার ইচ্ছা বিশ্বেশ্বর দর্শন করিয়া আসিতে পারেন, কেহ কোন বাধা আপত্তি করিবেন না। মন্দিরমধ্যে পূজারী বা পাণ্ডার লোকজনও পূজা ও দক্ষিণার জন্য কোনরূপ জিদ্ করেন না। যাহার যাহা অভিরুচি তিনি তাহাই দিতে পারেন, কিছু না দিলেও কেহ কোন কথা বলে না। বহু ব্যক্তি কেবল গন্ধাক্ষতবিল্বপত্রেই বাবার পূজা করিয়া আসিতেছে।

বিশ্বেশ্বরের পাণ্ডাবংশে এখন কোন পুরুষ জীবিত নাই, কেবলমাত্র দুইটী বিধবা রমণীই লোকজন রাখিয়া বিশ্বনাথের সেবায়েতরূপে সেবা করিতেছিলেন। সম্প্রতি তাঁহাদেরই কোনও দূর আত্মীয়ের হস্তে মন্দিরের পরিদর্শন ভার ন্যস্ত হইয়াছে।

বিশ্বনাথের মন্দিরমধ্যে একটী চতুষ্কোণ গহ্বর আছে, উহা দৈর্ঘ্য বিস্তারে দুই হস্ত এবং গভীরতায় প্রায় এক হস্ত পরিমিত হইবে। উহা কখন কখন সমৃদ্ধিশালী জনমণ্ডলীকর্ত্তৃক নানা রত্ন ও অলঙ্কার অথবা টাকা, কড়ি বা পয়সায় পূর্ণ করিয়া বিশ্বনাথকে উৎসর্গ করেন। শুনিতে পাওয়া যায়, কেবল মাত্র মহারাজ রণজিৎ সিংহই উহাতে সুবর্ণ-মুদ্রায় বা মোহরে পূর্ণ করিয়া দিয়া ছিলেন, কয়েক ব্যক্তি রজত মুদ্রা বা টাকায় পূর্ণ করিয়া ছিলেন এবং অনেকে তাম্র মুদ্রা বা পয়সা দ্বারাও পূর্ণ করিয়া নিজ নিজ অর্থের সৎব্যবহার করিয়াছিলেন!

বিশ্বেশ্বরের সেবায় বহু ব্রাহ্মণেতর ব্যক্তি নিত্য নিযুক্ত রহিয়াছেন, কেহ মন্দির ধৌত ও পরিষ্কারের জন্য, কেহ নৈবেদ্যাদি প্রস্তুত করিবার জন্য, কেহ চামর, কেহ ঘণ্টা, কেহ শিঙ্গা, কেহ শঙ্খ, ঢক্কা প্রভৃতি বাজাইবার জন্য, কেহ বা পূজা, কেহ আরত্রিকাদি নানা কার্য্যের জন্য নিযুক্ত রহিয়াছেন।

বহু স্থানে দেব বিগ্রহের পুজা ও আরতি দেখিয়াছি, কিন্তু বিশ্বনাথের আরতি প্রকৃতই এক অদ্ভূত ও দেখিবার জিনিষ। তাহা স্বচক্ষে না দেখিলে, ঠিক বুঝিবার উপায় নাই। সেই প্রাণ-মন-মোহিতকর পবিত্র স্তোত্র—কেমন একস্বরে বিশুদ্ধ তাল লয়ে, নাগরা ও ঘণ্টা ধ্বনির সহিত তালে তালে মিলিত হইয়া গীত হইতেছে, সেই সঙ্গে সঙ্গেই বাবা বিশ্বনাথের চারিধারে কত সন্ন্যাসী, সাধু, ব্রাহ্মণ, পুজারী একাগ্রচিত্তে ভক্তি ভরে সেই স্তোত্র পাঠ করিতে করিতে আরতি-প্রদীপ হস্তে বাবাকে আরতি করিতেছে। সে ভাব দর্শকের হৃদয়ে সেই অল্পক্ষণের জন্য যেন উন্মত্ত করিয়া তুলে, অতি পাষণ্ডেরও হৃদয় তাহা দেখিয়া বিগলিত হইয়া যায়। বাস্তবিক সে ভাব বর্ণনা করা বোধ হয় মনুষ্যের ভাষাতীত।

বিশ্বনাথের এই মন্দির ও নাট মন্দির আশানুরূপ যথেষ্ট বিস্তৃত নহে, পূর্ব্ব মন্দিরের এক চতুর্থাংশ হইতেও ইহা ক্ষুদ্র। স্থানাভাবই ইহার প্রকৃত কারণ বলিয়া বোধ হয়। অর্থাৎ পূর্ব্ব মন্দির কলুষিত ও বিনষ্ট হইবার পর, নিকটে সম্ভবতঃ সেরূপ বিস্তৃত স্থান একেবারেই পাওয়া যায় নাই। বিশেষতঃ ভক্তবৃন্দ বাবার স্বপ্নাদিষ্ট হইয়া এই স্থানেই তাঁহার আবির্ভাব

অবগত হইয়াছিলাম। অতএব এই স্বল্প বিস্তৃত স্থানেই তাঁহার মন্দির বিনির্ম্মিত হইয়াছে।

মন্দির মধ্যে যে সকল ঘণ্টা দোদুল্যমান রহিয়াছে, তন্মধ্যে যেটী সর্ব্বাপেক্ষা সুন্দর ও কারুকার্য্য বিশিষ্ট সেটী নেপাল মহারাজকর্ত্তৃক উৎসর্গিত হইয়াছে। মন্দির মধ্যে রাণী অহল্যাবাই কর্ত্তৃক একটী লিঙ্গমূর্ত্তি মহাদেব প্রতিষ্ঠিত আছে।

## শিব-সভা।

এই মন্দিরের পশ্চিমোত্তর প্রদেশে একটী স্বতন্ত্র দ্বারবিহীন গৃহমধ্যে বহুসংখ্যক শিবলিঙ্গ শ্রেণীবদ্ধ-ভাবে একত্র রহিয়াছে। স্থানীয় লোক ইহাকে শিব-সভা বা শিবের কাছারী বলিয়া অভিহিত করে। এই সকল শিবলিঙ্গ ও দেবমূর্ত্তিগুলির মধ্যে এরূপ বহুমূর্ত্তি দেখিতে পাওয়া যায়, যাহা সম্পূর্ণ জীর্ণ হইয়া গিয়াছে, সেগুলি দেখিলে বহুকালের প্রাচীন লিঙ্গ বলিয়া মনে হয়। অনেকে বলেন, প্রাচীন বিশ্বনাথ মন্দির কুতব কর্ত্তৃত বিচূর্ণ হইবার সময় পাণ্ডা ও পূজারী-গণ এই মূর্ত্তিগুলি সংগ্রহ করিয়া লুকাইয়া রাখিয়া ছিল। পরে এই শিব-সভায় রক্ষা করিয়াছে। ইহার মধ্যে একটী দীর্ঘ্য শ্মশ্রু বিশিষ্ট মূর্ত্তি অনেক দিন হইল

প্রতিষ্ঠিত হইয়াছে, সেটী বিশ্বনাথের একজন ভক্ত সন্ন্যাসী পূজারীর প্রতিমূর্ত্তি। পূজা করণান্তর শিব-মন্ত্র জপ করিতে করিতে তাঁহার শিবত্ব লাভ হয়।

---

## জ্ঞানবাপী।

বিশ্বনাথের মন্দিরের ঠিক উত্তর পার্শ্বে বিস্তৃত ক্ষেত্রে এক প্রকাণ্ড কুপ দেখিতে পাওয়া যায়, ইহাকেই সকলে জ্ঞানবাপী বা জ্ঞানকুপ বলে। ইহার গভীরতা জলের উপর পর্য্যন্ত প্রায় ৫৫ ফিট হইবে, কুপের মধ্যে নামিবার এক সোপানশ্রেণী আছে। কিন্তু তাহার দ্বার সততঃ তালা বন্ধ থাকে, কথন কথন কুপ পরিষ্কার করিবার জন্য তাহার ব্যবহার হয়। ইহার প্রাচীনত্ব সম্বন্ধে অনেকে অনেক কথা বলেন। কথিত আছে, কোন কালে একাধিক্রমে দ্বাদশ বর্ষ বা এক যুগ ব্যাপী অনাবৃষ্টি হওয়ায় কাশী-রাজ্য বিনষ্ট হইবার উপক্রম হইয়াছিল। তথন একজন মহাতপা ঋষি অন্যান্য বহু সহস্র ঋষিকে সমবেত করিয়া শিবের আরাধনা করেন ও আরাধনায় সিদ্ধ হইলে, শিবের আদেশ অনুসারে এই কুপ খনন করান, তাহাতে কাশীরাজ্যবাসীর জীবন রক্ষা হয়। সেই অবধি প্রবাদ আছে, দেবাদিদেব শিব চির দিনই

এই স্থানে অবস্থান করিবেন ; সেই ভক্তের নিকট তিনি এইরূপ প্রতিশ্রুত হইয়াছেন।

কাশীখণ্ডে ৩৩ অধ্যায়ে বর্ণিত আছে যে, "রুদ্ররূপী ঈশান ত্রিশূল দ্বারা এই স্থানের ভূমি খনন করিয়া একটী কুণ্ড নির্ম্মান করতঃ জ্যোতির্ম্ময় বিশ্বরূপী মহালিঙ্গকে সেই কুণ্ড হইতে সহস্র কলস জল লইয়া স্নান করাইলেন, তাহাতে তিনি প্রসন্ন হইয়া রুদ্রকে বর দিলেন যে, আমার শিব শব্দের অর্থ জ্ঞান, সেই জ্ঞানই এখানে জলরূপে দ্রবীভূত হইয়াছে, এই-জন্য এই তীর্থ জ্ঞানদ নামে অভিহিত হইবে। এই তীর্থ স্পর্শে সর্ব্ববিধ পাপ বিনষ্ট ও আচমন করিলে অশ্বমেধ এবং রাজসূয় যজ্ঞের ফল লাভ হইবে। ইহার নাম যথাক্রমে শিব তীর্থ, জ্ঞান তীর্থ, তারক তীর্থ ও মোক্ষ তীর্থ। এই তীর্থ-জলে শিবলিঙ্গ স্নান করাইলে সর্ব্ব তীর্থের ফল লাভ হয়। আমি এই স্থানে জ্ঞান স্বরূপ দ্রবমূর্ত্তিতে জীবের জড়তা বিনাশ করিয়া জ্ঞানোপদেশ প্রদান করি।" পরবর্ত্তী ৩৪ অধ্যায়ে উক্ত হইয়াছে, "দণ্ডনায়ক এই জ্ঞানবাপীর জল দুর্ব্বৃত্তগণ হইতে রক্ষা করিতেছেন। সুভ্রম ও বিভ্রম নামক গণদ্বয় দুর্ব্বৃত্তগণের ভ্রান্তি জন্মাইয়া দিতেছে, শাস্ত্রে মহাদেবের যে অষ্টমূর্ত্তির বিষয় উক্ত আছে, জ্ঞান-ব্যাপী তাহারই অন্যতম জলময়ী মূর্ত্তি।"

এতদ্ব্যতীত যখন দুষ্ট যবন বিশ্বনাথের প্রাচীন মন্দির নষ্ট করে, তখন একজন পাণ্ডা বিশ্বনাথের পবিত্র মূর্ত্তি কলুষিত হইবার আশঙ্কায় গোপনে এই কূপমধ্যে তাহা নিক্ষেপ করেন। কেহ কেহ বলেন কালাপাহাড় কাশীর দেব মন্দির গুলি ধ্বংস করিবার সময় বিশ্বেশ্বর এই জ্ঞানব্যাপীর জলে বিলীন হইয়াছিলেন, অনন্তর বিশ্বনাথের পরম ভক্ত নারায়ণ ভট্ট নামক দাক্ষিণাত্য ব্রাহ্মণ জ্ঞানব্যাপীর দক্ষিণে এক মন্দির প্রতিষ্ঠা করিয়া নব বাণলিঙ্গ স্থাপন করেন। ভবিষ্য ব্রহ্মখণ্ডের মতানুসারে ভগবান বিশ্বনাথ সেই বাণলিঙ্গে আবির্ভূত হইয়াছিলেন।

এই সকল কারণে জ্ঞানবাপী ভক্তের অতি পূজার্হ। এখনও লোকে বিশ্বনাথের উদ্দেশে এই কূপমধ্যে পুষ্প চন্দন বিল্বপত্র দিয়া পূজা করিয়া থাকে। নিত্য পুষ্প ও পত্রাদি পড়িয়া কূপের জল দুর্গন্ধ হইয়া যায়, সেই কারণ উহার উপর লৌহের জাল দিয়া এক্ষণে আবদ্ধ করিয়া দিয়াছে ও একখণ্ড বস্ত্র সততঃ তাহার উপর বিস্তৃত থাকে। যাহা কিছু ফুল পত্র তাহারই উপর পতিত হয়। ইহাতে কূপের জল সেরূপ দূষিত হইতে পারে না। যাত্রীগণ ভক্তিভরে এই জল বিশ্বনাথের চরণামৃত বোধে পান করে।

এই পবিত্র কুপের উপর ১৮২৮ খৃঃ অব্দে গোয়ালিয়ারপতি মহারাজ দৌলৎরাও সিন্ধিয়ার বিধবা মহিষী পুণ্যবতী মহারাণী বৈজাবাই একটী বিস্তৃত দালান প্রস্তুত করিয়া দেন। দালানের ছাদটী প্রতি সারে দশ দশটী করিয়া, চারি সারে মোট চল্লিশটী অনুচ্চ প্রস্তর স্তম্ভের উপর স্থাপিত। এই দালানের মধ্যে সন্ন্যাসী যাত্রীগণ সর্ব্বদা অবস্থান করেন।

## নন্দী বা বিশ্বনাথের ষাঁড়।

পুণ্যসলিল-গর্ভা জ্ঞানবাপীর পূর্ব্ব পার্শ্বে বিশ্বনাথ বাহন এক প্রকাণ্ড প্রস্তর বৃষ উত্তরাস্যে প্রতিষ্ঠিত রহিয়াছে। ইহা শায়িত অবস্থাতেও উচ্চে প্রায় সাত ফুট হইবে। নেপালের মহারাজ কর্ত্তৃক এই বৃষ-মুর্ত্তিটী স্থাপিত হয়। কিন্তু কোন মহারাজ কোন সময়ে ইহার স্থাপনা করেন, তাহা জানিতে পারা যায় নাই ; তবে সপ্তদশ শতাব্দীর পুর্ব্বেও যে ইহা স্থাপিত ছিল, তাহা এক কিম্বদন্তী হইতে জানিতে পারা যায়। অর্থাৎ যখন দুষ্ট যবন কর্ত্তৃক বিশ্বনাথের পূর্ব্ব মন্দির ও মূর্ত্তিসমূহ বিনষ্ট হইতেছিল সেই সময় এই প্রস্তর বৃষ কি এক দেববলে চৈতন্য লাভ করিয়া বিকট নাদে চিৎকার করিয়াছিল। এখনও বৃষের মুখ সেই পূর্ব্ব মন্দিরের প্রতিই বা বর্ত্তমান মসজিদেরদিকেই রহিয়াছে।

## হর-পার্ব্বতী।

ইহার নিকটেই শ্বেত মর্ম্মর প্রস্তরে খোদিত এক হর-গৌরি মূর্ত্তি আছে। মিঃ শেরিং বলিয়াছেন ইহা "হায়দ্রাবাদের রাণী কর্ত্তৃক প্রতিষ্ঠিত হইয়াছে," কিন্তু 'হ্যাণ্ডবুক অফ বেঙ্গলের' রচয়িতা তাহার তীব্র প্রতিবাদ করিয়া লিখিয়া গিয়াছেন যে, ইহা সম্পূর্ণ অসম্ভব, হায়দ্রাবাদে সেরূপ কোন রাণী কখনই ছিলেন না। কিন্তু আমার বিশ্বাস হায়দ্রাবাদাধিপতি মোসলমান ধর্ম্মাবলম্বী হইলেও অনেক সময় তাঁহার মন্ত্রী হিন্দুই হইয়া থাকেন এবং মহামান্য নিজাম কর্ত্তৃক মহারাজ উপাধিতে তিনি সম্মানিত হইয়া থাকেন; সুতরাং মন্ত্রীপত্নী মহারাণী বা 'রাণী' সম্মানে অভিহিত হইয়া থাকেন। কোন সময়ে এইরূপ কোন মন্ত্রীমহিষী 'রাণী' কর্ত্তৃক ইহা যে প্রতিষ্ঠিত হইয়া থাকিবে তাহাতে সন্দেহ কি?

## অক্ষয় বট।

এই বৃষ-মূর্ত্তির সম্মুখে এক প্রকাণ্ড অশ্বত্থ বৃক্ষ আছে, ইহাকে অনেকে অক্ষয় বট বলে। বিশ্বনাথ দর্শনার্থী ভক্তবৃন্দ এই অক্ষয় বৃক্ষকে পূজা করিয়া থাকেন। বিশ্বনাথের মন্দিরের পশ্চিমদিকে একটী স্বতন্ত্র গৃহসংলগ্ন প্রাচীর বেষ্টিত বটবৃক্ষ আছে, তাহাও অক্ষয় বট বলিয়া সাধারণের পূজার্হ।



প্রাচীন বিশ্বেশ্বরের মন্দিরের ভগ্নাংশ — ৫৯ পৃষ্ঠা

## প্রাচীন বিশ্বেশ্বরের মন্দির বা অওরঙ্গজেব-মস্ক।

উক্ত অশ্বত্থ বৃক্ষের পশ্চিমে, বর্ত্তমান বিশ্বেশ্বরের উত্তর পশ্চিমে অবস্থিত, প্রাচীন বিশ্বনাথের মন্দিরের উপর খৃষ্টীয় সপ্তদশ শতাব্দীতে অওরঙ্গজেব কর্তৃক এই মসজিদ্ নির্ম্মিত হইয়াছে। পূর্ব্ব মন্দিরের ভগ্নলব্ধ প্রস্তরাদিই এই মসজিদের প্রধানতম উপকরণ—সেই স্তম্ভ, উপান, আলীন্দ, সেই কল্প, কন্দর, উত্তীর্ণ প্রভৃতি আর্য্য-স্থাপত্য-সুলভ প্রস্তরালঙ্কার এখনও মসজিদের পশ্চাৎদিকে অবিকৃত অবস্থায় বিদ্যমান রহিয়াছে। তাহা দেখিলে বিশ্বেশ্বরের প্রাচীন মন্দির যে কত বিস্তৃত, উন্নত ও কত নয়নতৃপ্তিকর ছিল, তাহা সহজেই হৃদয়ঙ্গম হয়—তাহা দেখিলে এখনও আর্য্য-সন্তান ভক্তের পবিত্র হৃদয় যুগপৎ বিষম বিস্ময়ে, ক্ষোভ ও লজ্জায় অভিভূত হইয়া যায়—তাহা দেখিলে উদার ও পরম প্রজাবৎসল মোগল সম্রাটকুলের কুলাঙ্গার অওরঙ্গজেবের ঘোর আর্য্য-বিদ্বেষতা ও ঘৃণিত নীচাশয়করণের কথা এখনও স্মরণ হইয়া থাকে, তাহাতে ক্ষণেকের জন্য চিরশান্তিপ্রিয় হিন্দুর হৃদয় যেন উত্তপ্ত করিয়া তুলে। যাহাহউক সকল বিষয়ে সুসভ্য ইংরাজ রাজ এ প্রাচীন কীর্ত্তি সংরক্ষণে যেরূপ সচেষ্ট, যে

কোনও ধর্ম্ম নির্ব্বিশেষে প্রাচীন মন্দির, মঠ ও মসজিদাদির রক্ষাকল্পে তাঁহারা যেরূপ উদার, তাহাতে তাঁহাদের প্রতি আন্তরিক শ্রদ্ধার সহিত ধন্যবাদ না দিয়া থাকা যায় না।

মস্‌জিদের সম্মুখভাগে যে সুবৃহৎ স্তম্ভসমূহ এখনও দণ্ডায়মান রহিয়াছে, তাহা নিকটস্থ বৌদ্ধ বিহারের ভগ্নাবশিষ্ট বলিয়া অনেকে অনুমান করেন, তাহারা যেন মহা মহিমান্বিত সসাগরা পৃথিবীপতি অশোকের শোকে কাতর হইয়া, তাঁহার কীর্ত্তি কলাপ স্মরণ করিতে করিতে, যবনকরে আত্ম-কলঙ্কিত হইয়া লজ্জায় ঘৃণায় যেন 'ন যযৌ ন তস্থৌ' ভাবে অতি সঙ্কুচিতভাবে কোনরূপে কালাতিপাত করিতেছে। সেই স্তম্ভগুলির সেই বিশালতার মধ্যে প্রকৃতই যেন কি এক ম্লান ও কালিমা-ছায়া পরিলক্ষিত হয়, তাহা হৃদয়বান দর্শকবৃন্দ দর্শন মাত্রেই উপলব্ধি করিতে পারেন। 'এডওয়ার্ড বি, ইষ্টউইক' প্রভৃতি বহু পুরাতত্ত্ববিদ্ পাশ্চত্য পণ্ডিতও তাহা দেখিয়া স্পষ্টই বলিতে বাধ্য হইয়াছেন যে, "হিন্দু এবং বৌদ্ধ ধর্ম্মদ্বয়কে অপমানিত করিবার জন্যই এবং হিন্দু এবং বৌদ্ধের হৃদয়ে চিরদিন আঘাত প্রদান করিবার উদ্দেশ্যেই যেন মন্দির ও বিহারান্তর্গত প্রস্তরালঙ্কার ও তাহার উপাদান রাশিকে অবিকৃত অবস্থায় মসজিদে সন্নিবিষ্ট

করা হইয়াছে। ইহাকে ক্রূরমতির দুষ্ট অভিসন্ধি ব্যতীত আর কিছুই বলা যাইতে পারেন না।"

এই মসজিদ, চারিদিকে প্রায় ৫ ফুট উচ্চ প্রাচীর দ্বারা বেষ্টিত করিয়া তাহা মৃত্তিকায় পূর্ণ করতঃ তাহারই উপরে নির্ম্মিত হইয়াছে। সেই প্রাচীরমধ্যে হিন্দু বৌদ্ধ ও জৈন-স্থাপত্যানুগত বহু প্রস্তরালঙ্কার পুরাতত্ত্ববিদ্‌দিগের নিত্য কত নূতন ভাবের উদ্বোধন করিয়া দিতেছে।

এই মসজিদ ও জ্ঞানবাপীর মধ্যস্থিত ভূমি লইয়া বহুদিন ধরিয়া হিন্দু ও মোসলমানের মধ্যে বিষম বিরোধ চলিয়া আসিতেছিল। কতকগুলি দুষ্ট মোসলমান সেই অক্ষয় বটের বা পূর্ব্বোক্ত অশ্বত্থ বৃক্ষের সম্মুখে মসজিদের একটী দ্বার উন্মুক্ত করিয়া নিত্য গোমাংস বহন করিয়া লইয়া যাইত, গোরক্ত ও গোঅস্থি নিক্ষেপ করিত। শান্তিপ্রিয় হিন্দুদিগের প্রতি ধর্ম্মহানীকর এই সকল আচরণে হিন্দুদিগের হৃদয়ে ক্রমে অশান্তির উদয় হইল, সহিষ্ণুতার সীমা অতীত হইল, তখন তাহারা উন্মত্ত হৃদয়ে মোসলমান-দিগের অত্যাচার নিবারণে বদ্ধ পরিকর হইল—উভয় পক্ষে ভয়ানক দাঙ্গা আরম্ভ হইল। এবার হিন্দু কর্ত্তৃক সেই অওরঙ্গজেব-মস্ক বিধ্বস্ত হইবার উপক্রম হইল দেখিয়া, ইংরাজ গবর্ণমেণ্ট মধ্যবর্ত্তী হইয়া দাঙ্গা

মিটাইয়া দিলেন। মসজিদের সে দ্বার রুদ্ধ হইল, এখনও তাহার চিহ্ন বর্ত্তমান আছে, গোমাংসাদি আনায় বন্ধ হইল, মসজিদের দক্ষিণদিকে রাজপথের সম্মুখে একটীমাত্র দ্বার মোসলমানদিগের যাতায়াতের জন্য নির্দ্দিষ্ট রহিল, পবিত্র অশ্বত্থের একটী পত্রও আর কোন মোসলমানের স্পর্শ করিবার ক্ষমতা থাকিল না, স্বয়ং ইংরাজ গবর্ণমেণ্ট মসজিদের রক্ষণভার গ্রহণ করিলেন। এইরূপে উভয় পক্ষের বিরোধ উপস্থিত মিটিয়া গিয়াছে। এখন আর কোনও গোলযোগ নাই। হিন্দু মোসলমান স্ব স্ব ধর্ম্মানুসারে আপন আপন মন্দির ও মসজিদে নির্ব্বিঘ্নে পূজা ও উপাসনাদি সম্পন্ন করিতেছে।

---

## আদি বিশ্বেশ্বর।

এই মসজিদের কিঞ্চিৎ দূরে উত্তর পশ্চিম কোণে আদি বিশ্বেশ্বরের মন্দির অবস্থিত। ইহাই বিশ্বনাথের সর্ব্ব প্রাচীন মন্দির বলিয়া সকলের বিশ্বাস। এই স্থানে হিউয়েন্থ সাং প্রায় ৬৬ হস্ত দীর্ঘ সেই বিরাট তাম্রময় শিবলিঙ্গ দর্শন করিয়াছিলেন। লোক-পরম্পরায় তাহাই প্রসিদ্ধ আছে। বোধ হয় ১১৯৪ খৃঃ অব্দে যখন দুর্বৃত্ত কুতব, কাশী-নরেশ মহারাজ জয়চাঁদকে

পরাভূত করিয়া কাশীস্থিত সহস্রাধিক মন্দির ও দেবমূর্ত্তি বিনষ্ট করে, সেই সময় বিশ্বেশ্বরের এই প্রাচীন মন্দিরও বিনষ্ট করিয়া সমভূমি করিয়া দেয়। অনন্তর বিশ্বনাথের দ্বিতীয় মন্দির যাহা এক্ষণে অওরঙ্গজেব-মস্করূপে পরিণত হইয়াছে, তাহা নির্ম্মিত হইয়াছিল। কুতবের কাশী পরিত্যাগের পর মোসলমানদিগের উৎপীড়ন কিয়ৎপরিমাণে মন্দীভূত হইলে, হিন্দুগণ সমাগত হইয়া পুনরায় পুর্ব্ব মন্দিরের স্থানে এই মন্দির নির্ম্মাণ করিয়াছে ও আদি বিশ্বেশ্বর নামে এক সুন্দর শিবমূর্ত্তি প্রতিষ্ঠা করিয়াছে। মহাত্মা শেরিং প্রভৃতি পুরাতত্ত্ববিদ্দিগেরও এইরূপ অভিমত। এই মন্দির প্রায় ৬৫ ফিট উচ্চ, মন্দির চূড়া প্রকাণ্ড গম্বুজাকারে শোভিত। ইহার উপাদানে প্রস্তর অপেক্ষা ইষ্টকাধিক্য দেখিতে পাওয়া যায়। বহুদিনের সংস্কারাভাবে ইহা ক্রমে জীর্ণ হইয়াছিল, প্রায় ৩০।৪০ বৎসর পূর্ব্বে স্থানীয় এক তামাকু ব্যবসায়ী স্বধর্ম্ম পরায়ণ ধনী হিন্দু কর্ত্তৃক সুন্দররূপে সংস্কৃত হইয়াছে। এক্ষণে মন্দিরের অবস্থা মন্দ নহে।

অনেক ইংরাজ পণ্ডিত অনুমান করেন, ইহার নিকটেই এক বৌদ্ধবিহার ছিল। এই মন্দিরের এবং সেই বৌদ্ধবিহারের ভগ্নলব্ধ প্রস্তরাদি সহযোগে পার্শ্বস্থ অসম্পূর্ণ এক মস্‌জিদের কার্য্য আরম্ভ হইয়াছিল।

অর্থাভাবে তাহা সম্পূর্ণ হইতে পারে নাই। তাহার ইতঃস্তত বিক্ষিপ্ত প্রস্তরাদির মধ্যে হিন্দু ও বৌদ্ধ স্থাপত্যানুগত অলঙ্কার-পারিপাট্য অনেক দেখিতে পাওয়া যায়।

যাহা হউক আদি বিশ্বেশ্বরের এই মন্দির হিন্দুর অতি আদরের বস্তু। ভক্তিবান হিন্দু মাত্রেই তাহা দর্শন করিয়া মন্দিরস্থিত বিশ্বেশ্বরের নিত্য পূজা করিয়া থাকেন। পূর্ব্বে "বারাণসী" অধ্যায়ে বলা হইয়াছে, কাশীতীর্থ গঙ্গাতটস্থিত একটী অনুচ্চ পার্ব্বত্যভূমির উপর অবস্থিত। মহাত্মা "কেন" প্রভৃতিরও সেইরূপ অভিমত। প্রাচীন বিশ্বনাথ মন্দিরের স্থান নির্ব্বাচন বিষয়ে ধীরভাবে চিন্তা করিলেও তাহা বেশ বুঝিতে পারা যায়। অর্থাৎ বরুণা এবং অসির মধ্যবর্ত্তী পার্ব্বত্য ভূমিখণ্ডের মধ্যে এই সর্ব্বোচ্চস্থান, অথবা এই বারাণসীর অন্তর্নিহিত সেই অনুচ্চ পার্ব্বতের চূড়ার উপরেই যে বিশ্বনাথের আদি মন্দির নির্ম্মিত হইয়াছিল সে বিষয়ে সন্দেহ নাই। যদিও সে আদি মন্দির বহুদিন বিলুপ্ত হইয়াছে, তথাপি তাহার সন্নিধানেই বা সেই স্থানেই আদি বিশ্বনাথের এই বর্ত্তমান মন্দির পুনরায় নির্ম্মিত হইয়াছে। ইহা কাশীবাসিগণ বংশ-পরম্পরায় শুনিয়া আসিতেছেন। বিশেষতঃ এই স্থান যথার্থই সহরের মধ্যে এখনও

সর্ব্বোচ্চ দেখিতে পাওয়া যায়। সহরের প্রধান পথ কাশী মিউনিসিপ্যালিটী কর্ত্তৃক যথাসাধ্য সমতলীকৃত হইলেও ক্রমে উভয় দিকে এত অধিক নিম্নগামী হইয়াছে যে, অতি সহজেই তাহা অনুভূত হয়। শুনিতে পাওয়া যায় এই মন্দিরস্থিত বিশ্বনাথ লিঙ্গের গৌরীপট্টটী অতি প্রাচীন। ইহা উৎকৃষ্ট কষ্টি পাথরে নির্ম্মিত। কুতব ও কালাপাহাড় কর্ত্তৃক কাশী বিধ্বস্ত হইবার পর নিকটস্থিত মসজিদের দ্বারদেশে ইহা পতিত ছিল, মোসলমানগণ তাহারই উপর পা দিয়া মসজিদে প্রবেশ করিত। অনন্তর মহারাজ মানসিংহ স্বপ্নাদিষ্ট হইয়া প্রজারঞ্জন সম্রাট আকবরের সহায়তায় সেই গৌরীপট্ট মসজিদ-দ্বার হইতে উঠাইয়া যথারীতি অভিষেকান্তর বর্ত্তমান মন্দিরমধ্যে প্রতিষ্ঠা করেন। প্রাচীন লিঙ্গটীর কোনও সন্ধান না পাইয়া সেই প্রাচীন গৌরীপট্টের উপরেই আর একটী নূতন লিঙ্গ সংস্থাপিত হইয়াছে।

## অন্নপূর্ণা।

কাশীশ্বরী জগজ্জননী মা অন্নপূর্ণা বিশ্বব্যাপী শিবময়! জীবের বিশ্বকরে নিত্য অন্ন পরিবেশন করিতেছেন। বিশ্বনাথের রাজ্যে মায়ের কৃপায়

কেহই অনশনে জীবন অতিবাহিত করে না। সন্তান অভুক্ত থাকিবে, মায়ের অন্তরে কি তাহা সহ্য হয়? মায়ের আদেশে অসংখ্য অসংখ্য 'ছত্র' চতুর্দ্দিকে প্রতিষ্ঠিত রহিয়াছে—সাক্ষাৎ অন্নপূর্ণা-রূপিণী হিন্দুকুল ললনাগণ অন্নপূর্ণা দর্শন করিতে আসিয়া নিত্য কত যে, অন্ন বিলাইতেছেন তাহারইবা কে গণনা করিবে? মা কাশী-রাণী কাশী-রাজ্যে যেন প্রত্যক্ষই বিরাজমানা। কোন্ অতীত যুগে মায়ের যে প্রতিষ্ঠা হইয়াছে, তাহার স্থিরতা নাই। কত বিপ্লব কত দুর্ঘটনায় মায়ের সে পবিত্র মন্দির কতবার সমভূমি হইয়াছে, আবার কতবার কত ভক্ত সন্তান কর্ত্তৃক যে, সেই মন্দির পুনরায় নির্ম্মিত হইয়াছে তাহার নিরূপণ করাও বস্তুতঃ দুরূহ! তবে অওরঙ্গজেব কর্ত্তৃক যে মায়ের মন্দির শেষ বিধ্বস্ত হইয়াছিল, তাহাতে কোনও সন্দেহ নাই। তাহার পর ১৭৮০ সম্বতে বা খৃঃ ১৭২৫ অব্দে বাজীরাও পেশোয়া কর্ত্তৃক এই বর্ত্তমান অন্নপূর্ণা-মন্দির নির্ম্মিত হইয়াছে। ইহা দৈর্ঘ্যে ৫৭॥ ফিট এবং প্রস্থে ১৯৫ ফিট হইবে। মন্দিরের কারুকার্য্যও অতি সুন্দর ও মনোহর। মায়ের প্রস্তরময়ী অতি শীর্ণা আদি-মূর্ত্তি সততই স্বর্ণাবরণে আবৃতা থাকে। দর্শনাভিলাষী ভক্ত সন্তান তাহা দেখিতে ইচ্ছা করিলে পূজারীকে

কিছু দক্ষিণা দিতে হয়, তাহা হইলে পূজারী বস্ত্রের কণ্ডার করিয়া গোপনে মায়ের সেই অনাবৃতা মূর্ত্তি দেখাইয়া থাকে। সে মূর্ত্তি দেখিলেই অতি প্রাচীনা বলিয়া মনে হয়, সুতরাং তাহাই যে মায়ের আদিমূর্ত্তি তদ্বিষয়ে সংশয় নাই। মন্দিরের সভামণ্ডপ ও পার্শ্ববর্ত্তী দালানের মধ্যে সতত বহু সাধু, সন্ন্যাসী, ভক্ত, পূজক ভক্তিভরে গদগদ কণ্ঠে বিবিধ বিশুদ্ধ স্বরলহরীতে নিত্য সপ্তশতী চণ্ডী পাঠ করিতেছেন, কেহ পূজা করিতেছেন, কেহ প্রদক্ষিণ করিতেছেন, কেহ ভিক্ষা দিতেছে, কেহ বা অন্নপূর্ণার সেই নশ্বর গাভীগুলির পরিচর্য্যা করিতেছে। নবরাত্র বা দুর্গাপূজা উপলক্ষে সে শোভা এতই বৃদ্ধি হয় যে, তাহা দেখিলে বা কিয়ৎক্ষণ মনোনিবেশ সহকারে শ্রবণ করিলে প্রকৃতই মনে হয় যেন সহসা কোন পুণ্য ফলে সত্যযুগ-প্রবর্ত্তিত কোনও যজ্ঞস্থলে আসিয়া উপস্থিত হইয়াছি। সে ভাব বস্তুতই চিত্তকে উন্মত্ত করিয়া তুলে, অতি বড় পাষণ্ডেরও চিত্তে কিছুক্ষণের জন্য পবিত্র ধর্ম্মভাব আনাইয়া দেয়, আর্য্য পবিত্রতার সেই অনির্ব্বচনীয় ভাব যেন স্পষ্ট উপলব্ধি করিতে পারা যায়। সূর্য্য, গণপতি, গৌরীশঙ্কর এবং হনুমানজীর আরও চারিটী মূর্ত্তি এই মন্দিরাভ্যন্তরে প্রতিষ্ঠিত আছে।

ভক্তগণ মায়ের নামে কত বস্ত্র, কত অলঙ্কার, অন্ন প্রস্তুতের কত উপকরণরাশি নিত্য যে উৎসর্গ করিতেছে তাহার ইয়ত্তা নাই।

## শনিমূর্ত্তি।

এই মন্দিরের নিকটে আরও বহু ক্ষুদ্র ক্ষুদ্র মন্দির ও মূর্ত্তি আছে। তাহার মধ্যে শনিগ্রহের মূর্ত্তিটীই উল্লেখ যোগ্য। অন্নপূর্ণার মন্দির হইতে বাহির হইয়া বিশ্বনাথে যাইবার পথে দক্ষিণদিকে এই মূর্ত্তি বিরাজিত। ইহার প্রাচীনত্ব সম্বন্ধে বিশেষ কিছু জানিতে পারা যায় নাই।

---

## ঢুণ্ঢিরাজ গণেশ।

অন্নপূর্ণা হইতে পশ্চিমদিকে বাহিরে আসিবার পথে খর্ব্বাঙ্গ স্থূলতনু সিন্দুর-রজত-শোভিত একটী অতি ক্ষুদ্র মন্দিরে শ্রীগণপতিমূর্ত্তি ঢুণ্ঢিরাজ বিরাজিত আছেন। বিশ্বনাথ অন্নপূর্ণা দর্শনাভিলাষী ভক্তমাত্রেই সর্ব্বপ্রথমে এই গণপতির পূজা করিয়া যান। কাশী খণ্ডে মহাদেব স্বয়ং বলিয়াছেন :—"ঢুণ্ঢি অর্থে অন্বেষণ, সমস্তই তাঁহার অন্বেষিত, সেইকারণ তিনি ঢুণ্ঢিরাজ বলিয়া প্রসিদ্ধ হইয়াছেন। ঢুণ্ঢিরাজকে

পূজায় পরিতুষ্ট করিতে না পারিলে, কেহই কাশীতে আসিতে পারে না। কাশীবাসী যে ব্যক্তি সর্ব্বাগ্রে তাঁহাকে প্রণাম করিয়া পরে আমায় প্রণাম করে, তাহার আর ইহসংসারে জন্ম হয় না। স্বয়ং কাশীপতি বিশ্বনাথকেও এক সময় ঢুণ্ঢির সাহায্যে নিজ পুরীর অন্বেষণ করিয়া লইতে হইয়াছিল। এই কারণে কাশী-যাত্রা করিতে হইলেও সর্ব্বপ্রথমেই ঢুণ্ঢিরাজের পূজা করিতে হয়।

---

## মুক্তিমণ্ডপ।

মুক্তিমণ্ডপ—ইহা বিশ্বনাথ-মন্দিরের সমীপবর্ত্তী জ্ঞানবাপীসংলগ্ন প্রসিদ্ধ মণ্ডপগৃহ। ইহাকে নির্ব্বাণমণ্ডপ বলিয়াও অনেকে উল্লেখ করেন। কাশীখণ্ডে লিখিত আছে, ইহাই বিশ্বনাথের মোক্ষলক্ষ্মীবিলাস নামক প্রাসাদের দক্ষিণস্থিত সভামণ্ডপ। সভামণ্ডপের অর্থ মূল মন্দিরের সংলগ্ন দালান, নাট্যমন্দির বা নাট্‌-মন্দির। বোধ হয় পূর্ব্ববর্ত্তী বিশ্বনাথমন্দির, অর্থাৎ অধুনা যাহা অওরঙ্গজেবমঙ্ক বলিয়া পরিচিত, এই মণ্ডপটী সেই প্রাচীন মন্দিরের দক্ষিণস্থিত নাট্য অথবা সভাগৃহে ছিল। এই স্থানটী কাশীপুরীর মধ্যে অত্যন্ত পবিত্র ও পুণ্যময়। কথিত আছে,

যে কেহ স্থিরচিত্তে পবিত্র হৃদয়ে ক্ষণমাত্রও এখানে উপবেশন করেন, তাঁহার শতবর্ষ যোগাভ্যাসের ফল হয়; যিনি একটীমাত্রও বেদমন্ত্র এখানে উচ্চারণ করেন, তাঁহার সমগ্র বেদ পাঠের অভিজ্ঞতা লাভ হয় এবং যে ভক্ত সাধক পূতচিত্তে বিশ্বনাথ মহাদেবের ষড়াক্ষর বীজ জপ করেন, তাঁহার কোটি রুদ্রজপসম পুণ্য হইয়া থাকে। পূর্ব্বকালে যোগী ঋষি সিদ্ধ সন্ন্যাসিগণ এই স্থানে বসিয়া নানা নিগূঢ় শাস্ত্রের আলোচনা করিতেন, বেদাদির শিক্ষা ও উপদেশ প্রদান করিতেন। কাশী-যাত্রীগণ এখনও এই স্থানে আসিয়াই প্রথমে সংকল্প করিয়া থাকেন।

## তারকেশ্বর।

বিশ্বনাথমন্দিরের পূর্ব্বদিকে তারকেশ্বরের এক প্রকাণ্ড মন্দির অবস্থিত। অন্তিমকালে এই তারকেশ্বরই প্রত্যেক কাশীবাসীকে তারকব্রহ্ম-মন্ত্র প্রদান করিয়া থাকেন। মণিকর্ণিকার সম্মুখেও আর একটী তারকেশ্বর মন্দির অবস্থিত আছে। এইটীই আদি তারকেশ্বর বলিয়া সাধারণের বিশ্বাস। অনেকে বলেন, মণিকর্ণিকা-ঘাটে একটী অন্তঃসলিলা প্রবাহ আছে, সেই হেতু শেষোক্ত তারকেশ্বরমন্দিরের কিয়-

দংশ ভূমিগর্ভে প্রোথিত হইয়া যায়, ঊর্দ্ধাংশ ক্রমেই বিকৃত হইতে থাকে। কাশীবাসী ভক্তমণ্ডলী তাহা দেখিয়া আশঙ্কিত হন ও সন ১৭৯০।৯১ খৃঃ অব্দে ঘাট হইতে কিঞ্চিৎ উপরে ও পূর্ব্ব মন্দির হইতে কিঞ্চিৎ দক্ষিণে একটী নূতন মন্দির নির্ম্মাণ করতঃ তাহাতেই তারকেশ্বর-দেবকে স্থানান্তরিত করিয়া অভিষিক্ত করেন।

## দণ্ডপাণি মহাদেব।

বর্ত্তমান বিশ্বনাথমন্দিরে প্রবেশ করিতেই সম্মুখে যে নাটমন্দির দেখিতে পাওয়া যায় বা যাহার উপর দিয়া যাইয়া বিশ্বনাথ দর্শন করিতে হয়—তথায় এক শিবলিঙ্গ আছেন। তিনি বৈকুণ্ঠনাথেশ্বর বলিয়া পরিচিত এবং তাঁহারই বামদিকে মন্দিরমধ্যে যে মহাদেব প্রতিষ্ঠিত তিনিই দণ্ডপাণিশ্বর বলিয়া প্রসিদ্ধ। বিশ্বনাথ দর্শনার্থী যাত্রীগণ যথাক্রমে এই সকল শিবদর্শন করিয়া প্রদক্ষিণ করেন।

ঢুণ্ঢিরাজ গণেশের সম্মুখ দিয়া বাহির হইলে দক্ষিণ দিকে অর্থাৎ অওরঙ্গজেব-মসজিদের দিকে যাইতে পথে আর একটী দণ্ডপাণি দেখিতে পাওয়া যায়। ইনি দণ্ডপাণি-ভৈরব বলিয়া প্রসিদ্ধ।

## অবিমুক্তেশ্বর।

বিশ্বনাথ-মন্দিরের সিংহদ্বারে প্রবেশ করিয়াই দ্বারপার্শ্বে দক্ষিণ দিকে একটী ক্ষুদ্র গৃহমধ্যে একটী লিঙ্গ প্রতিষ্ঠিত দেখিতে পাওয়া যায়, ইনিই অবিমুক্তেশ্বর বলিয়া প্রসিদ্ধ। ইহারই পার্শ্বে প্রত্যেক যাত্রী কিয়ৎক্ষণের জন্য একখানি পাথরের উপর বসিয়া স্থিরচিত্তে নয়ন মুদিয়া শিব-চিন্তা করিয়া থাকেন। কাশীখণ্ডে লিখিত আছে:—দেবাদিদেব মহাদেব ব্রহ্মার অনুরোধে ও পর্ব্বতশ্রেষ্ঠ মন্দারের আরাধনায় পরিতুষ্ট হইয়া কিয়দ্দিবসের জন্য তিনি সশক্তি কাশীপুরী পরিত্যাগ করিয়া মন্দারে অবস্থান করেন, কিন্তু তাঁহার পরম প্রীতিপ্রদ কাশীপুরী একেবারে পরিত্যাগ করিয়া বা তাহার সংসর্গ বিমুক্ত হইয়া অন্যত্র গমন করা অসঙ্গত বিবেচনা করিয়া স্বয়ং বিশ্বেশ্বর নিজেই এই শিবলিঙ্গ প্রতিষ্ঠা ও পূজা করেন। সেই কারণ ইঁহার নাম অবিমুক্তেশ্বর ও তখন হইতেই এই স্থানের নাম অবিমুক্ত-ক্ষেত্র। ইহার পূর্ব্বে জগতে আর কেহই শিবলিঙ্গের আকৃতি বা তাহার প্রতিষ্ঠা বিষয়ে কিছুই অবগত ছিলেন না। ক্রমে ব্রহ্মা বিষ্ণু ও বশিষ্ঠাদি মহর্ষিগণ লিঙ্গ প্রতিষ্ঠা করেন। যাহা হউক এই অবিমুক্তেশ্বর জগতের আদি লিঙ্গ।

## অপারনাথ।

পূর্ব্বোক্ত দণ্ডপাণি-ভৈরবের দক্ষিণ দিকে অপারনাথ মহাদেবের একটী বিস্তৃত মন্দির আছে। এটী একটী মঠের অনুরূপ। বহু সাধু সন্ন্যাসী সতত এখানে বসিয়া শাস্ত্রালাপ করেন। প্রবাদ আছে, যখন দিল্লীপতি অওরঙ্গজেবের আদেশে সমস্ত কাশী বিধ্বস্ত হইতেছিল, সেই সময় অপারনাথকেও নষ্ট করিতে আসিলে, মন্দিরমধ্য হইতে সহসা এতাধিক 'ভিমরুল' বহির্গত হইতে লাগিল যে, কাহার সাধ্য তাহার মধ্যে অগ্রসর হয়! মন্দিরধ্বংসকারী যবনসৈন্যগণ বাধ্য হইয়া তখন সরিয়া গেল। অনন্তর স্বয়ং অওরঙ্গজেব বা তাহার ক্ষমতাপ্রাপ্ত সর্ব্বপ্রধান যবন-কর্ম্মচারী ঘটনা-স্থলে আসিয়া স্বচক্ষে এই ব্যাপার দেখিয়া ইহা বিনষ্ট করিতে বিরত হন ও স্মরণার্থ একটী প্রকাণ্ড ডঙ্কা সেই মন্দির-দ্বারে রাখিয়া চলিয়া যান। সেই ডঙ্কা এখনও বর্ত্তমান রহিয়াছে। বাস্তবিক এত বড় ডঙ্কা আর কোথাও দেখা যায় না। ইহার চর্ম্ম ফাটিয়া যাইলে সহসা ছাওয়াইবার উপায় নাই। বহু অনুসন্ধানে কোনও সুবৃহৎ উষ্ট্রের চর্ম্ম পাইলেই ইহা পুনরায় ছাওয়াইয়া ব্যবহারোপযোগী করা হয়।

## মার্কণ্ডেশ।

অপারনাথের উত্তরদিকে মার্কণ্ডেশের একটী ক্ষুদ্র মন্দির আছে। পূর্ব্বে এখানে একটী লিঙ্গ প্রতিষ্ঠিত ছিল, কালে তাহা জীর্ণ হইয়া যাইলে, মর্ম্মরপ্রস্তরে খোদিত একটী নূতন মার্কণ্ডেশ-প্রতিমূর্ত্তি এইস্থানে প্রতিষ্ঠিত হইয়াছে।

## সাক্ষিবিনায়ক।

ঢুণ্ডিরাজ হইয়া দশাশ্বমেধ যাইতে হইলে, সাক্ষি-বিনায়ক-পথের দক্ষিণ পার্শ্বে এই গণপতি মন্দির বিরা-জিত দেখিতে পাওয়া যায়। সন ১৮২৭ সম্বতে বা ১৭৭০ খৃঃ অব্দে অর্থাৎ এখন হইতে প্রায় আড়াই শত বৎসর পূর্ব্বে একজন মহারাষ্ট্রীয় মহাত্মা কর্ত্তৃক এই মন্দিরটী পুনরায় সংস্কৃত বা নূতন করিয়াই বিনির্ম্মিত হইয়াছে। পঞ্চক্রোশী ও অন্যান্য যাত্রিগণ যাত্রার পর এই সাক্ষিবিনায়কের পূজা করিয়া থাকেন। অন্তিম-কালে ইনিই কাশীবাসীর সকল পাপ পুণ্যের পরিচয় বা সাক্ষ্য দিয়া থাকেন।

## কাশীকর্ব্বট।

কাশীকর্ব্বট, একটী অতি প্রাচীন প্রসিদ্ধ কূপ। ইহা একটি মন্দিরের মধ্যে সযত্নে সুরক্ষিত, আদি বিশ্বনাথের মন্দির হইতে পূর্ব্বদিকে কচুড়ির গলিতে যাইলেই নিকটে কাশীকর্ব্বটের ক্ষুদ্র দ্বার দেখিতে পাওয়া যায়। তাহারই মধ্যে সেই কর্ব্বট কূপ। এই স্থানের পাণ্ডাগণ যাত্রীদিগকে তাহার মধ্যে লইয়া যাইয়া কতকগুলি অসংলগ্ন সংস্কৃত মন্ত্রের সহিত ও সময় সময় নানাপ্রকার ভয় ও উৎপীড়নদ্বারা বহু অর্থদানের সঙ্কল্প করাইয়া লয়। ধর্ম্মপরায়ণ ও অন্ধবিশ্বাসী যাত্রির দল ইচ্ছায় বা অনিচ্ছায় কাশীক্ষেত্র-মধ্যে সঙ্কল্প করিয়া যথাসাধ্য সেই প্রতিশ্রুত অর্থের ঋণ পরিশোধ করিতে বাধ্য হয়। কোন কোনও প্রাচীন অধিবাসীর মুখে শুনা যায় যে, ৪০।৫০ বৎসর পূর্ব্বে এই কর্ব্বটের পাণ্ডাগণ এমনই দুর্দ্দান্ত ছিল যে, তখন ইহার মধ্যে বহু নিরীহ যাত্রীর জীবন-সংহার পর্য্যন্ত হইয়া গিয়াছে। কথিত আছে, এই কর্ব্বটের মধ্যে ডুব দিয়া উত্তীর্ণ হইতে পারিলে আর তাহার পুনর্জ্জন্ম হয় না। এই বিশ্বাসে অনেকে ইহাতে পড়িয়া ডুবিয়া মরিত। ইংরাজ গবর্ণমেণ্ট এই সকল নৃশংস ব্যাপার অবগত হইয়া অধুনা উক্ত কূপের মুখ

বন্ধ করিয়া দিয়াছেন। কেবল প্রতি সোমবারে এক-বার করিয়া সেই মুখ খোলা হয়। এতদ্ব্যতীত পাণ্ডাদিগের নানাপ্রকার অত্যাচার দেখিয়া সরকার বাহাদুর সতত একজন পুলিশ-প্রহরী তথায় নিযুক্ত করিয়া দিয়াছেন। কিন্তু নিরীহ যাত্রীগণের তথাপি নিস্তার নাই। কূপের মধ্যে কিয়দ্দূর নামিবার জন্য একটী সোপান-শ্রেণী বর্ত্তমান আছে, তদবলম্বনে অবতরণ করিয়া নিম্নে একটী শিবলিঙ্গ দেখিতে পাওয়া যায়। ইহার নাম কর্ব্বটেশ্বর মহাদেব। সকল যাত্রীই সেই শিবের পূজা করিতে যান। বহুদর্শী সুবিজ্ঞ ব্যক্তিগণ বলেন, কর্ব্বটের যেস্থলে শিবলিঙ্গ প্রতিষ্ঠিত, তাহাই কাশীপুরীর সুপ্রাচীন সমতল ভূমি বা তলক্ষেত্র। ক্রমে যুগ-যুগান্তরের মৃত্তিকা ও প্রস্তরাদি পতিত হইয়া কাশী-সহর এতাধিক উচ্চতা লাভ করি-য়াছে। এ কথা নিতান্ত অসঙ্গত বলিয়া মনে হয় না। ‘কর্ব্বট’ এটী হিন্দী শব্দ, ইহার অর্থ পার্শ্বপরিবর্ত্তন করা বা ভূলুণ্ঠিত হওয়া, সেই জন্য যাত্রিগণ এই স্থলে সাষ্টাঙ্গে পতিত ও ভূলুণ্ঠিত হইয়া থাকেন।

## কালভৈরব।

বিশ্বনাথের মন্দির হইতে প্রায় অর্দ্ধ ক্রোশ উত্তরে কপালমোচন-তীর্থের সম্মুখে অথবা বেনারসের টেলিগ্রাফ আফিস ও টাউনহলের পশ্চাতে একটী গলির মধ্যে বিশ্বনাথ-পুরীর 'কোতোয়াল' কালভৈরবের প্রকাণ্ড মন্দির অবস্থিত। এই মন্দির বহুদিন ভগ্নাবস্থায় পতিত ছিল, অনন্তর ১৮২৫ খ্রীঃ অব্দে পুনার রাজা রাও কর্ত্তৃক বর্ত্তমান আকারে নূতন করিয়া গঠিত হইয়াছে। ইহার গঠন-পারিপাট্য মন্দ নহে। দ্বারদেশে দুইটী দ্বারপাল-মূর্ত্তি ও প্রাচীরগাত্রে নানা দেব দেবীর প্রতিমূর্ত্তি চিত্রিত। মন্দিরের গৃহটী নিতান্ত ক্ষুদ্র, তাহারই একপার্শ্বে তাম্রনির্ম্মিত ক্ষুদ্র-গর্ভ-গৃহমধ্যে প্রস্তরময় রজতানন চতুর্ভুজ ভৈরবনাথ বা কালভৈরব বিরাজিত। ইহাঁকে দর্শন করিলে, জীবের সকল পাপ দূর হয়। ইনি গাঢ় নীলবর্ণ ও সারমেয়বাহন। ইহাঁর অসীম প্রতাপ। ইনি কাশীরাজ্যের অধিবাসীবর্গের দণ্ড-মুণ্ডের কর্ত্তা। বিশ্বনাথ-আদেশে দুষ্টের দমন ও শিষ্টের পালন ইনিই করিয়া থাকেন। ব্রহ্মার গর্ব্ব খর্ব্ব করিবার জন্য বিশ্বনাথ নিজ কোপাঙ্গ হইতে এক ভৈরব পুরুষের সৃষ্টি করেন, ইনিই সেই কালভৈরব। প্রত্যেক শিব-মন্দিরের সম্মুখে যেমন প্রস্তর-খোদিত বৃষ বা নন্দী

দেখিতে পাওয়া যায়, এই মন্দিরে প্রবেশ করিলেই বামদিকে সেইরূপ এক প্রস্তর-খোদিত প্রকাণ্ড সারমেয় বা কুকুর দেখিতে পাওয়া যায়।

অগ্রহায়ণ মাসের কৃষ্ণাষ্টমীতে কালভৈরবের নিকট রাত্রি-জাগরণ করিলে সকল পাপ বিনষ্ট হয়। ভক্তি সহকারে কালভৈরবের পূজা করিয়া যে-কোনও কামনা করিলে অচিরে তাহা সিদ্ধ হয়। কথিত আছে, কাশীবাসাভিলাষী ভক্তগণকে প্রথম ছয় মাস কাল নানা বাধা বিঘ্ন ও অশেষ তাড়না সহ্য করিতে হয়। যিনি সেই সকল তাড়না সহ্য করিয়াও কোনরূপে একাগ্রচিত্তে ছয়মাসকাল অতিবাহিত করিতে পারেন, তিনিই জীবনের অবশিষ্ট সময় নির্ব্বিঘ্নে কাশীবাস করিতে সমর্থ হন।

কাশীর দুর্গাবাড়ীতে যেমন অসংখ্য বানরের উপদ্রব, ভৈরবনাথের মন্দির-প্রাঙ্গনে সেইরূপ অসংখ্য কুকুর দেখিতে পাওয়া যায়। ভৈরবানুচর বলিয়া যাত্রিগণ এই সকল কুকুরকে নানা প্রকার খাদ্য দ্রব্য দিয়া থাকেন।

কালভৈরবের মন্দিরগাত্রে দশ-অবতারের চিত্র এবং মন্দির-চত্বরের পশ্চিম পার্শ্বে একটী শীতলার ক্ষুদ্র মন্দির অবস্থিত। তাহার প্রাচীরগাত্রে সপ্তমাতৃকার মূর্ত্তি দেখিতে পাওয়া যায়।

কালভৈরবের নিকটেই নবগ্রহ-দেবতার একটী প্রাচীন মন্দির আছে। ইহার মধ্যে আদিত্যাদি নবগ্রহের প্রতিমূর্ত্তি আছে। প্রত্যহ প্রাতে একবার করিয়া এই মন্দিরের দ্বার উন্মুক্ত হয়। যাত্রীরা সেই সময়েই সকলে দর্শন ও পূজাদি করিয়া থাকেন।

## দণ্ডপাণি ও কালকূপ।

ইতিপূর্ব্বে দণ্ডপাণি-মহাদেব ও দণ্ডপাণি-ভৈরবের কথা বলা হইয়াছে, এক্ষণে দণ্ডপাণি-বিনায়ক সম্বন্ধে বলিব।

কালভৈরবের মন্দিরের নিকটস্থিত একটী মন্দির মধ্যে কিঞ্চিদূন প্রায় ত্রিহস্ত পরিমিত বিনায়ক-মূর্ত্তি অবস্থিত। প্রতি রবিবার ও মঙ্গলবার সকলে এই দণ্ডপাণির পূজা দিয়া থাকেন। ইনি 'কাশী-কোতোয়াল' কালভৈরবের সহচর ও সহকারী 'বরকন্দাজ' বলিয়া এখানে প্রসিদ্ধ। শিবের পরমভক্ত 'হরিকেশ' নামক জনৈক যক্ষ, বিশ্বনাথের কৃপায় এই দণ্ডপাণি বিনায়কের পদ প্রাপ্ত হইয়াছেন। সম্ভ্রম ও উদ্‌ভ্রম নামক দুইটী গণ ইঁহার সহায়ক ও অনুগামী। কাশীবাসীর অন্তিম সময়ে ইনিই তাঁহাদের শিব-পরিচ্ছদ প্রদান করেন, অর্থাৎ গলে সুনীল রেখা,

ভালে লোচন, হস্তে সর্পবলয়, পরিধানে কৃত্তিবাস, মস্তকে পিঙ্গলবর্ণ জটা, সর্ব্বাঙ্গে বিভূতি, কপালে চন্দ্র-কলা ও বহনার্থ বৃষ প্রদান করেন। ইনিই কাশী-বাসীর প্রাণ, অন্ন, জ্ঞান, ও মোক্ষদাতা।

এই মন্দিরের সংলগ্নই প্রসিদ্ধ কালকূপ তীর্থ। এখানে মহাকাল ও পঞ্চপাণ্ডবের মূর্ত্তি আছে। এই কূপের জলে স্নান করিলে পিতৃগণের উদ্ধার হয় বলিয়া সকলের বিশ্বাস। কূপটী এমনই ভাবে প্রাচীর ও ছাদ দ্বারা আবৃত যে, ছাদস্থিত একটী ক্ষুদ্র ছিদ্র দিয়া ঠিক দ্বিপ্রহর সময়ে সেই কূপমধ্যে সূর্য্যরশ্মি পতিত হয়। অনেকের বিশ্বাস, সেই কূপস্থিত জলমধ্যে যে ব্যক্তি আপনার প্রতিবিম্ব দেখিতে না পায়, ছয়মাস মধ্যে তাহার মৃত্যু অবধারিত। সেই কারণ অনেকেই নিজ নিজ অদৃষ্ট পরীক্ষার্থ মধ্যাহ্নসময়ে কালকূপমধ্যে আত্ম-প্রতিবিম্ব দেখিতে যান।

---

## বৃদ্ধকালেশ্বর।

কালোদকের অনতিদূরে, বেনারাস মিউনিসিপ্যাল গার্ডেণের উত্তরপূর্ব্বে বৃদ্ধকালের অতি প্রাচীন পবিত্র মন্দির প্রতিষ্ঠিত। প্রাচ্য ও পাশ্চত্য পুরাতত্ত্ববিদ্-গণ বলেন,—ইহার গঠনদৃষ্টে এই মন্দিরটী অত্যন্ত

প্রাচীন বলিয়াই মনে হয়। অনেকের মতে এক্ষণে কাশীতে যতগুলি শিবালয় আছে, তন্মধ্যে বৃদ্ধকালের মন্দিরই সর্ব্বাপেক্ষা পুরাতন। 'কাশীখণ্ড' প্রভৃতি পাঠে অবগত হওয়া যায় যে, সেই সুপ্রাচীন সত্যযুগে দাক্ষিণ দেশস্থিত নন্দিবৰ্দ্ধক নামক প্রদেশে বৃদ্ধকাল নামে একজন নরপতি বাস করিতেন। বৃদ্ধ বয়সে কাশী-বাসের ইচ্ছায় নিজ মহিষীসহ কাশীধামে আসিয়া উপস্থিত হন ও অনতিকালমধ্যে এই স্থানে একটী প্রকাণ্ড অট্টালিকা নির্ম্মাণ করিয়া তাহাতেই বৃদ্ধ-কালেশ্বর নামে এই প্রসিদ্ধ শিবলিঙ্গ প্রতিষ্ঠা করেন। এই মন্দিরের ইতিহাস সম্বন্ধে যতদূর বিবরণ পাওয়া গিয়াছে, তাহাতে জানা যায়, পূর্ব্বকালে এই অট্টালিকা ও মন্দির দ্বাদশটী প্রাঙ্গণবিশিষ্ট ছিল, এবং ক্রমে ধ্বংস হইতে হইতে উহার ছয়টী মাত্র প্রাঙ্গণ এক্ষণে অবশিষ্ট আছে। সে গুলিরও এরূপ শোচনীয় অবস্থা, কোন সময় যে তাহা সমভূমি হইয়া যাইবে, তাহার ঠিক নাই। বৃদ্ধকালের মন্দিরান্তর্গত সিন্দূর-শোভিত মহাবীরের একটী প্রতিমূর্ত্তি আছে, দক্ষিণ পার্শ্বে কৃষ্ণ-প্রস্তরবিনির্ম্মিত কালী-প্রতিমা এবং চতুরস্র প্রাঙ্গণ সম্মুখে মহাদেবের নন্দী বা বৃষমূর্ত্তি প্রতিষ্ঠিত আছে। কালী-প্রতিমার দক্ষিণদিকে গণেশ ও পার্ব্বতীমূর্ত্তি এবং বাম পার্শ্বে ভৈরবনাথ,

হনুমানজী, সূর্য্য, বিষ্ণু ও লক্ষ্মীমূর্ত্তি অবস্থিত। এই স্থলে একটী কূপ ও একটী ক্ষুদ্র কুণ্ড আছে। কুণ্ডের জল দুরারোগ্য বিবিধ রোগনাশক বলিয়া প্রসিদ্ধ। রোগীগণ এই কুণ্ডে অতি ভক্তি-ভাবে স্নান করিয়া থাকেন। কূপের জল যেমন পবিত্র তেমনি নির্ম্মল, সকলেই তাহা ভক্তিপূত হৃদয়ে পান করিয়া থাকেন।

এই স্থানেই প্রসিদ্ধ অমৃতকুণ্ড। কুণ্ডের পার্শ্বে প্রসিদ্ধ অমৃতেশ্বরলিঙ্গ বিরাজ করিতেছেন।

## মৃত্যুঞ্জয় বা অল্পমৃতেশ্বর।

বৃদ্ধকালেশ্বর শিবমন্দিরের দক্ষিণ পশ্চিমদিকে কয়েক পদ অগ্রসর হইলেই একটী ক্ষুদ্র মন্দির বা গৃহের মধ্যে অল্পমৃতেশ্বর বা অপমৃত্যুহরেশ্বর শিবলিঙ্গ দেখিতে পাওয়া যায়। সাধারণ ভক্তগণের বিশ্বাস এই অল্পমৃতেশ্বর মহাদেব, অল্পায়ু মানবকে দীর্ঘায়ু প্রদান করেন। সেই কারণ বহু তীর্থযাত্রী এই শিবলিঙ্গ দর্শন ও ভক্তিভরে পূজা করিয়া থাকেন। এই মৃত্যুঞ্জয় মহাদেবকে তণ্ডুল ও দধিচিঁপিটকাদের ভোগ দেওয়া হয় বলিয়া, নীচ শ্রেণীর গ্রাম্য লোকেরা 'ভাত্ত খাউয়া' মহাদেব বলিয়া ইহাঁকে অভিহিত করে।

—:০:—

## নাগেশ্বর।

পূর্ব্বোক্ত মন্দিরের নিকটেই নাগকুঁয়া মহাল্লায় 'নাগকূপ' নামে একটী প্রসিদ্ধ তীর্থ আছে। কথিত আছে, নাগপঞ্চমীর দিবস এই স্থানে ভক্তিভরে নাগ-রাজের পূজা করিলে জীবনে সর্পভয় থাকে না। প্রায় শতাধিকবর্ষ অতীত হইল, একজন ধর্ম্মপরায়ণ রাজা এই কূপের চারিধার প্রস্তরদ্বারা সুন্দররূপে বাঁধাইয়া কূপের পুনঃসংস্কার করিয়াছেন। ইহার চারিদিক উচ্চ প্রাচীরদ্বারা বেষ্টিত। তাহারই অন্তর্গত একটী ক্ষুদ্র মন্দির বা গৃহমধ্যে সর্পবেষ্টিত নাগেশ্বর-লিঙ্গ অবস্থিত। বাহিরে সোপানপার্শ্বে স্বতন্ত্র তিনটী সর্পমূর্ত্তি আছে।

এই মহাল্লাতেই মার্কণ্ডেশ্বর ও দক্ষেশ্বর নামে আরও দুইটী শিবলিঙ্গ আছেন। দক্ষেশ্বরমূর্ত্তি অধুনা বৃদ্ধ-কালের মন্দিরের মধ্যেই অবস্থিত।

—:০:—

## বাগীশ্বরী।

নাগেশ্বরের অনতিদূরে বাগীশ্বরী দেবীর প্রসিদ্ধ মন্দির। মন্দিরমধ্যে অষ্ট-ধাতুবিনির্ম্মিত মনোহারী দেবীপ্রতিমা সুন্দর সিংহোপরি অবস্থান করিতেছেন।

দেবীর মস্তকে সুন্দর সুবৃহৎ রত্নমুকুট, তাহাতে প্রতিমার শোভা শতগুণে বর্দ্ধিত হইয়াছে। মন্দিরটীও মন্দ নহে, বিবিধ দেবদেবীর চিত্রাবলীতে মন্দির-প্রাচীর চিত্রিত। নবগ্রহ ও রামসীতা প্রভৃতি আরও কয়েকটী প্রস্তরমূর্ত্তি এখানে রক্ষিত আছে। মন্দিরের এক দিকে প্রস্তর নির্ম্মিত প্রকাণ্ড সিংহ-মূর্ত্তি বিরাজ করিতেছে। শুনিতে পাওয়া যায়, আমেঠী-রাজ কর্ত্তৃক এই সিংহমূর্ত্তি এখানে প্রতিষ্ঠিত হইয়াছে।

## যাগেশ্বরী।

বৃদ্ধকালেশ্বর মহাল্লার পর ঔসনগঞ্জ নামক মহাল্লায় যাইলে, যাগেশ্বরী দেবীর প্রসিদ্ধ সুন্দর মূর্ত্তি দেখিতে পাওয়া যায়। মন্দিরাভ্যন্তরে নানা দেব দেবীর মূর্ত্তি প্রতিষ্ঠিত আছে। এ মন্দিরটীও দেখিতে মন্দ নহে। ইহার চারিদিকে প্রদক্ষিণ করিবার ভূমি, উচ্চ প্রাচীর দ্বারা বেষ্টিত আছে।

## আলমগির মস্‌জিদ্‌।

অওরঙ্গজেবের রাজত্বকালে ১৬৫৯ খৃঃ অব্দে হিন্দু-বিদ্বেষী মোসলমানগণ আর্য্যদিগের সেই পবিত্র ও অতি

প্রাচীন কৃত্তিবাসেশ্বর-মন্দির ধ্বংস করিয়া তাহারই ইষ্টক-প্রস্তরাদি উপাদান-সংযোগে এই আলমগির মস্‌জিদ্ নির্ম্মাণ করিয়াছে। পূর্ব্বোক্ত বৃদ্ধকালের মন্দির হইতে ইহা প্রায় শতগজ মাত্র ব্যবধান হইবে। পুরাতত্ত্ববিদ্‌দিগের চক্ষে ইহার মর্য্যাদা অত্যন্ত অধিক। ইহার সেই অবিকৃত স্তম্ভ ও উপাদান সকল বাস্তবিকই কত প্রাচীন কথার পরিচয় দেয়। কোন কোন মহাত্মা বলেন, ইহা প্রাচীন বৌদ্ধ স্থাপত্যের অতি উজ্জ্বল আদর্শ। সেই কারণ অনেকেই অনুমান করেন, ইহা কোনও প্রাচীন বৌদ্ধমন্দিরের ধ্বংসাবশেষ হইবে। বাস্তবিক এরূপ সরল কারুকার্য্য সমন্বিত স্তম্ভাদি দেখিয়া ভারতের অতি প্রাচীন স্থাপত্য বলিয়া বিশ্বাস করিতে কেহই ইতস্ততঃ করেন নাই। যাহা হউক মস্‌জিদ্ নির্ম্মিত হইবার পর, ইহারই দক্ষিণদিকে পুনরায় নূতন মন্দিরে কৃত্তিবাসেশ্বর মহাদেবকে পুনঃপ্রতিষ্ঠিত করা হইয়াছে, কিন্তু ধর্ম্ম-প্রাণ অন্ধ-বিশ্বাসী সাধারণ মানব মস্‌জিদ্‌সংলগ্ন সেই অবিকৃত স্তম্ভ ও প্রস্তরাদি দর্শন করিয়া এখনও সেই প্রাচীন মন্দিরের মায়া পরিত্যাগ করিতে পারে নাই; তাহারা মস্‌জিদ্‌মধ্যে প্রবেশাধিকার না পাইলেও, উহার প্রাঙ্গণাভ্যন্তর্গত একটী ক্ষুদ্র প্রস্তরস্তম্ভের উপর পুষ্প-চন্দন সহযোগে পূর্ব্বাধিষ্ঠিতের উদ্দেশ্যে অর্চ্চনা

করিয়া থাকেন। এই স্তম্ভটী একটী ক্ষুদ্র জলকুণ্ডের মধ্যে রক্ষিত আছে। অনেকে সেই স্তম্ভের সম্মুখে কখন কখন পূজার জন্য পয়সা ও অন্যান্য উপাদানও রাখিয়া যায়। মস্‌জিদের রক্ষাকর্ত্তা মোসলমান মোল্লা প্রভৃতি তাহা উঠাইয়া লয়।

—:•:—

## কৃত্তিবাসেশ্বর।

পূর্ব্বে বলিয়াছি, কৃত্তিবাসেশ্বর মহাদেবের সেই পূর্ব্বমন্দির নাই, তাহাই আলম্‌গির-মস্‌জিদ্‌রূপে পরিণত হইয়াছে। কাশীখণ্ডের বর্ণনানুসারে জানিতে পারা যায়, পূর্ব্বকালে এই মন্দির অতি প্রকাণ্ড ছিল, বহুদুর হইতে ইহার চূড়া প্রত্যক্ষীভূত হইত। কথিত আছে, দর্শনাভিলাষী ভক্ত দূর হইতেই মন্দিরের সেই পবিত্র চূড়া দর্শন করিবামাত্র কৃত্তিবাসত্ব লাভ করিতেন।

সত্যযুগে অসুরশ্রেষ্ঠ প্রবল পরাক্রান্ত গজাসুর ব্রহ্মার আরাধনা করিয়া তাঁহার নিকট বর প্রাপ্ত হয় যে, কামপরাজিত স্ত্রী পুরুষ মাত্রেরই সে অবধ্য হইবে। সেই দর্পে জগৎ-সংসার তাহার নিকট তৃণতুল্য বোধ হয়, বিশ্বব্রহ্মাণ্ড তাহার ভয়ে ব্যতিব্যস্ত হইয়া পড়ে; প্রকৃতই ত্রিসংসারে তখন সে একপ্রকার অবধ্য

হইল; কিন্তু মদনবিজয়ী শূলপাণি বিশ্বেশ্বর তাহা জানিয়া জগতের শান্তিস্থাপনার্থে তাহাকে ত্রিশূলবিদ্ধ করিলেন। অসুরপাত তখন অতি কাতরভাবে কত স্তবস্তুতি করিতে লাগিল, শঙ্কর তাহাতে সন্তুষ্ট হইয়া বর প্রদান করিলেন :—"তোমার এই শরীর অবিমুক্ত ক্ষেত্রে মুক্তিবিধায়ক শ্রেষ্ঠতম লিঙ্গরূপে প্রতিষ্ঠিত থাকিবে। মহাপাতকনাশক কৃত্তিবাসেশ্বর নামে ইহা পরিচিত হইবে।" দেবাদিদেব দিগম্বর মহাদেব গজাসুরের প্রার্থনা অনুসারে তখন হইতেই তাহার কৃত্তি বা চর্ম্ম চিরদিন উত্তরীয়রূপে পরিধান করিয়া আসিতেছেন। সেই কারণেই তাঁহাকে লোকে 'কৃত্তিবাস' বলিয়া পূজা করে।

বিধিপূর্ব্বক ভক্তিভাবে সপ্তকোটি মহারুদ্রমন্ত্র-জপ করিলে যে ফল, কাশীতে একবারমাত্র কৃত্তিবাসেশ্বর পূজা করিলে সেই ফল হইয়া থাকে। মাঘীকৃষ্ণা-চতুর্দ্দশীতে উপবাস করিয়া যে ব্যক্তি কাশীধামে এই মহালিঙ্গ সমীপে নিশাজাগরণ করিবে, নিঃসংশয়ে তাহার পরম-গতি-লাভ হইবে। চৈত্রীপূর্ণিমায় এই কৃত্তিবাসেশ্বরের সম্মুখে মহোৎসব করিলে, আর তাহার গর্ভযন্ত্রণা ভোগ করিতে হইবে না।

যাহা হউক সেই পবিত্র মন্দির বিধ্বস্ত হইবার পর তাহারই দক্ষিণদিকে রাস্তার উপর, সম্মুখে সামান্য

পুষ্পোদ্যান সমন্বিত এই মন্দির পুনরায় নির্ম্মিত হইয়াছে। ভক্তমাত্রেরই কাশীতে আসিয়া কৃত্তিবাসেশ্বরের পূজা করা কর্ত্তব্য।

—:০:—

## হংসতীর্থ।

উক্ত মন্দিরের অব্যবহিত পশ্চাতে হংসতীর্থ নামক এক প্রসিদ্ধ কুণ্ড অবস্থিত। কাশীখণ্ডে বর্ণিত আছে, পূর্ব্বকথিত গজাসুর ত্রিশূলাঘাতে যে স্থানে পতিত হয়, শূলোৎপাটনকালে সেই স্থানে এই কুণ্ড উৎপন্ন হয়। মানবগণ এই স্থানে স্নান করিয়া কৃত-কৃতার্থ হয়।

কথিত আছে, পুরাকালে একবার বার্ষিকী চৈত্রী-যাত্রা-উপলক্ষে রাশিকৃত অন্ন প্রস্তুত হয়, তদ্দর্শনে বায়-সাদি পক্ষিকুল সমবেত হইলে, গগণমার্গে তাহাদের পরস্পরে যুদ্ধ লাগিয়া যায়, তাহাতে অনেকগুলি কাক বিনষ্ট হইয়া কুণ্ডে পতিত হয় ও কিয়ৎক্ষণ পরে হংসত্বলাভ করে। যাত্রিগণ এই অলৌকিক ঘটনা দেখিয়া তদবধি এই কুণ্ডকে 'হংসতীর্থ' বলিয়া উল্লেখ করিয়াছে। সাধারণের ধারণা কাকের সেই ঘোর কৃষ্ণ

মলিনবর্ণসম জীবের অনন্ত পাপকালিমারাশি এ কুণ্ড স্নানে বিধৌত হইয়া হংসবৎ নির্ম্মল ও শুভ্র হইয়া যাইবে।

কয়েকবর্ষ পূর্ব্বে এই কুণ্ডটী রাশিকৃত আবর্জ্জনায় পূর্ণ ছিল, কতকগুলি ধর্ম্মপ্রাণ সদাশয় ব্যক্তির যত্নে ইহার সম্পূর্ণ সংস্কার হইয়াছে এবং তিন পার্শ্বে উচ্চ ইষ্টক প্রাচীরদ্বারা বেষ্টিত করিয়া দেওয়া হইয়াছে। বাহ্যিকভাবে ইহা উত্তমরূপে সংস্কৃত হইলেও বহু কালের পুঞ্জীকৃত আবর্জ্জনার দূষিত বিষ এখনও বিনষ্ট হয় নাই। সেই কারণ কুণ্ডেরজল এখনও স্নানের পক্ষে সম্পূর্ণ অযোগ্য হইয়া রহিয়াছে।

## রত্নেশ্বর।

আলমগির-মসজিদ ও কৃত্তিবাসের মন্দিরের মধ্যে রাস্তার উপর দুইটী লোহিত বর্ণের মন্দির দৃষ্টিগোচর হয়, তন্মধ্যে একটী রত্নেশ্বরের পবিত্র মন্দির। গিরি-রাজ হিমালয় জামাতাকে অত্যন্ত দরিদ্র বিবেচনা করিয়া, বহু রত্নরাজী সমভিব্যাহারে নিজ কন্যা পার্ব্ব-তীকে দেখিতে আসেন, কিন্তু এখানে আসিয়া কাশীর তদপেক্ষা অসংখ্য ঐশ্বর্য্য সন্দর্শন করতঃ লজ্জায় হর-পার্ব্বতীর সহিত আর সাক্ষাৎ না করিয়া

কালভৈরবের উত্তরভাগে সেই সকল রত্নরাজী রক্ষা করিয়া চলিয়া যান। পার্ব্বতী তাহা জানিতে পারিয়া পিতৃপরিত্যক্ত সেই সকল বহুমূল্য স্বুবর্ণ-রত্নাদিদ্বারা রত্নেশ্বরের প্রাসাদ নির্ম্মাণ করিতে আদেশ দেন। বহু গণকর্ত্তৃক সেই মন্দির নির্ম্মিত হইয়া ছিল। বিধর্ম্মী-অত্যাচারে সেই মন্দির বিনষ্ট হইলে, এই বর্ত্তমান মন্দির নূতন করিয়া নির্ম্মিত হয়। প্রায় পঁচাত্তর বৎসর পূর্ব্বে যখন এই মন্দিরের ভিত্তি খোদিত হয়; তখন মৃত্তিকা হইতে বহু মণিরত্ন বাহির হইয়াছিল। এই মন্দিরটী রাস্তার মধ্যে এমন ভাবে বিনির্ম্মিত হইয়াছে যে, তাহাতে রাস্তার আয়তন ক্ষুদ্র ও তদ্‌সহ বক্র হইয়া গিয়াছে। শুনা যায়, কিছুকাল পূর্ব্বে কোন ইংরাজ রাজ-কর্ম্মচারী ইহাকে স্থানান্তরিত করিতে ইচ্ছা করিয়াছিলেন, কিন্তু কি জানি কি এক অজানিত কারণে তিনি সে অভিলাষ পরে পরিত্যাগ করেন।

দ্বিতীয় মন্দিরটীর মধ্যে হনুমানজী ও আর একটী শিবলিঙ্গ আছে।

## গোপাল-মন্দির।

বেনারস টাউনহলের দক্ষিণদিকে গোপলজীর এই প্রকাণ্ড ও প্রসিদ্ধ মন্দির এবং অট্টালিকা প্রতিষ্ঠিত। সহরের মধ্যে এত বড় বড় প্রাঙ্গন ও অসংখ্য গৃহাদি সমন্বিত প্রাসাদসম অট্টালিকা আর নাই বলিলেই হয়, ইহা 'গোপালমন্দির' বলিয়াই পরিচিত। ইহার চারিদিকে ভিন্ন ভিন্ন পথে সাবেকি ধরণে সুবৃহৎ সিংহদ্বার। বল্লভাচারী গোস্বামী-সম্প্রদায়ভুক্ত একজন গোস্বামী এই মন্দিরের অধিকারী। তাঁহারা বংশপরম্পরায় স্ত্রী-পুত্র-কলত্রাদিসহ নানা বিলাসপরিপুষ্ট রাজ-পরিবারের ন্যায় সসম্মানে এই মন্দির বা পুরীমধ্যেই বাস করেন। ইহাঁদের ধন-ঐশ্বর্য্যও নিতান্ত কম নহে। ভূতপূর্ব্ব গোস্বামী মহারাজ বা 'লালবাবার' সহিত সাক্ষাৎ ভাবে আমার পরিচয় ছিল। কাশীধামে যাইলেই তাঁহার সহিত একবার সাক্ষাৎ না করিলে তিনি দুঃখিত হইতেন। তিনি যেমন সুপুরুষ তেমনি অমায়িক ও সুপণ্ডিত ছিলেন, সর্ব্ববিদ্যায় তিনি বিশেষ পারদর্শী ছিলেন, তাঁহার ন্যায় গুণগ্রাহী ব্যক্তি অধুনা সচরাচর দেখা যায় না। রাজসভার অনুকরণে তাঁহার একটী নাতিবিস্তৃত সভা-গৃহ ছিল। তথায় তিনি মকমলের সুকোমল গদির উপর রাজার ন্যায় অথবা

নূতন বরের মত নানা রত্নমালা ও কিংখাপের বস্ত্রাদিতে বিভূষিত হইয়া উপবেশন করিতেন। সভাগৃহের সাজসজ্জাও সম্পূর্ণ রাজোচিত ছিল। সর্ব্ববিষয়ে সুপণ্ডিত ব্যক্তিগণ সর্ব্বদা সভাস্থল উজ্জ্বল করিয়া রাখিতেন। তিনি নিজে একজন অসাধারণ সুবাদক ছিলেন। কাশীর প্রধান প্রধান বৈশ্য, বেণীয়া ও জহুরীগণ গোপাল মন্দিরের শিষ্যমণ্ডলী। তাঁহার সম্মান ও আত্মমর্য্যাদা যথেষ্ট ছিল। গায়কোবাড় প্রভৃতি ভারতের প্রধান প্রধান রাজন্যবর্গও তাঁহাকে গুরুর ন্যায় শ্রদ্ধা ভক্তি করিতেন। প্রায় দুই বৎসর গত হইল, একদিন সন্ধ্যার সময় লালবাবা নিজেই গোপালজীর অর্চ্চনা করিয়া আরত্রিক করিতেছেন, বহু শিষ্যমণ্ডলী ভক্তিভরে গললগ্নীকৃতবাসে দণ্ডায়মান আছেন, এমন সময় যেমন তিনি আরত্রিক বিধি সমাপন করিয়া আসনে উপবেশন করিবেন, অমনি তাঁহার শেষ বায়ু গোপালজীর চরণে বিলীন হইয়া গেল। এক্ষণে তাঁহার নাবালক সন্তান এই গোপালমন্দিরের অধিকারী। মন্দিরের অবস্থা দেখিয়া অন্যূন শত বৎসর বা তদপেক্ষাও প্রাচীন বলিয়া মনে হয়। গোপালজীর নিত্য যে সমস্ত ভোগ হয়, তাহা মন্দিরের পার্শ্বে একটী ক্ষুদ্র গৃহপ্রাঙ্গণে পুরী-জগন্নাথের প্রসাদের ন্যায় নিত্য বিক্রয়

হইয়া থাকে। বহু ব্যক্তি তাহা ক্রয় করিয়া ভোজন করিয়া থাকেন। কাশীদর্শনাভিলাষী বিশেষ বিষ্ণু-উপাসকগণের এই মন্দির অতি অবশ্য দর্শন করা উচিত।

---

## বড়গণেশ।

বেনারাস টাউনহলের উত্তর-পশ্চিম দিকে অথবা মিউনিসিপ্যাল গার্ডেনের ঠিক পশ্চিমদিকে কিয়দ্দূর যাইলেই 'বড়গণেশ-মহল্লা'। এই মহল্লার মধ্যে অনেকগুলি দেবমন্দির বা শিবালয় দেখিতে পাওয়া যায়। ইহাদের মধ্যে বড়গণেশের মন্দিরই প্রধান। এই মন্দিরমধ্যে সম্মুখেই প্রকাণ্ড গণেশমূর্ত্তি প্রতিষ্ঠিত। চারিদিকে অন্যান্য বহু দেববিগ্রহ ইতস্ততঃ রক্ষিত আছে। সভামণ্ডপে গণপতি-বাহন মূষিকের একটী প্রকাণ্ড মূর্ত্তি স্থাপিত আছে। প্রতি বৎসর বৈশাখ মাসে নৃসিংহ চতুর্দ্দশীর দিন এখানে একটী মহতী মেলা হইয়া থাকে।

## কবির সাহেবের মন্দির।

বর্ত্তমান মিউনিসিপ্যাল আফিসের নিকট 'কবির-চৌরা' মহাল্লায় একটী গলির মধ্যে মহাত্মা কবির সাহেবের মঠ বা মন্দির প্রতিষ্ঠিত। সেই

গলির এক পার্শ্বে একটী উন্মুক্ত প্রাঙ্গণ বা ক্ষেত্র, চতুর্দ্দিকে অনেকগুলি গৃহ অট্টালিকা অবস্থিত। এই স্থানই কবিরের গদি বা প্রধান আখড়া বলিয়া প্রসিদ্ধ। সুতরাং এই সম্প্রদায়ের প্রধান মোহান্ত ও বহু কবিরপন্থী সাধুসন্ন্যাসী নানা স্থান হইতে আসিয়া এখানে বাস করিয়া থাকেন। এতদ্ব্যতীত প্রাঙ্গণমধ্যে পূর্ব্বগত মহান্তগণের কয়েকটী সমাধি-মন্দিরও আছে। উক্ত গলির অন্য প্রান্তে একটী পুষ্প বাটীকা আছে। এটী কবির-পন্থাবলম্বী গৃহস্থগণের জন্য অতিথিশালারূপে ব্যবহৃত হয়। গলির উভয় পার্শ্বের অট্টালিকাদ্বয় গলির উপরস্থিত একটী ক্ষুদ্র সেতুদ্বারা সংযুক্ত থাকিলেও নিম্নে পরস্পরের স্বতন্ত্র দ্বার আছে।

এই মঠ হইতে কিয়দ্দূরে 'লহরতলাও' বা 'লহর-তারা' মহল্লা পথ, উহারই দক্ষিণ পার্শ্বে এক উচ্চ ভূমি-খণ্ডের উপর একটী সুন্দর মন্দির দেখিতে পাওয়া যায়। ইহার পার্শ্বে একটী বিস্তৃত পুষ্করিণী আছে, তাহাই 'লহরতালাও' বলিয়া প্রসিদ্ধ।

ইহা বেনারাস হইতে এলাহাবাদ বা প্রয়াগ যাইবার পথে ৪২৩ সংখ্যক মাইল প্রস্তরের অতি নিকটেই। কথিত আছে, কবির সাহেব শৈশবা-বস্থায় এই কুণ্ডে বা পুষ্করিণী মধ্যেই আবির্ভূত হন।

এতদ্‌সম্বন্ধে 'কাশীর মহাত্মাগণ' অংশে বিস্তৃত ভাবে বর্ণিত হইল। উক্ত মন্দির মধ্যে কবির সাহেবের পাদুকা চিহ্ন রক্ষিত আছে, ভক্ত ও শিষ্য-মণ্ডলী তাহাকেই সাক্ষাৎ কবির সাহেব বলিয়া পূজা-চর্চ্চনা করিয়া থাকেন। অনেকে বলেন ইহাই কবির সাহেবের বৈঠক। এই স্থানে সতত: একজন কবির শিষ্য বা কবিরদাসী অবস্থান করিয়া থাকেন। মন্দির সংলগ্ন ভূমিখণ্ডে কয়েকটী সাধকের সামাধি আছে।

---

## ঈশ্বরগাঙ্গীতলাও।

ঈশ্বরগাঙ্গীতলাও বা কুণ্ড অনাদিকাল হইতেই আছে, এইরূপই শুনিতে পাওয়া যায়। বাস্তবিক এতাধিক পুরাতন পুষ্করিণী এক্ষণে কাশীতে আর নাই। ইহার চারি কোণেও অন্যান্য দুই এক স্থানে অনেক দেব-বিগ্রহ পড়িয়া আছে। ইহাদের মধ্যে একটী মকরবাহনে গঙ্গামূর্ত্তি ও আর একটী সূর্য্যমূর্ত্তি বিশেষ উল্লেখযোগ্য। এই কুণ্ডের পূর্ব্বদিকে কয়েকটী গৃহে রামায়ৎ সন্ন্যাসীরা বাস করে এবং তাহারা নিত্য সন্ধ্যার সময় তথায় রামায়ণ গান করিয়া থাকে। ভাদ্রমাসের কৃষ্ণাতৃতীয়ায় এই স্থানের হিন্দুস্থানী রমণীগণের একটী মেলা হয়, তাহারা

দলবদ্ধ হইয়া কাশীর সুপ্রসিদ্ধ 'কাজরী-গীত' ঐ দিবস গাইয়া থাকে।

ঈশ্বরগাঙ্গীর নিকটেই যাগেশ্বরের ক্ষুদ্র মন্দির। মন্দিরান্তর্গত যাগেশ্বর মহাদেব ব্যতীত বাহিরে অন্যান্য বহু প্রতিমূর্ত্তি রক্ষিত আছে।

## পাতাল-পুরিয়াস্থান।

উক্ত যাগেশ্বর মন্দিরের পার্শ্বেই পাতাল পুরীয়া-স্থান। ইহার বাহিরে কয়েকটী মোসলমানী সমাধি-স্তূপ ও একটী বিকৃত শার্দ্দুলমূর্ত্তি দেখিতে পাওয়া যায়। মধ্যে একটী বাটীতে দশটী সাধু থাকিবার উপযুক্তস্থান আছে। দুই দশজন সাধু যাঁহারা সর্ব্বদা তথায় উপস্থিত থাকেন, তাঁহারা সকলেই বিষ্ণু-উপাসক সন্ন্যাসী। শিব ও হনুমানজী প্রভৃতির কয়েকটী মূর্ত্তি ব্যতীত ইহার মধ্যে একটী বিশেষ উল্লেখযোগ্য বিষয় আছে—ভূমিতলে একটী গহ্বর আছে। কথিত আছে, এই গহ্বর পাতাল পর্য্যন্ত বিস্তৃত, ইহার সীমা নাই। মর্ত্তলোক হইতে পাতালে যাইবার এই পথ, সেই কারণ ইহার নাম পাতালপুরীয়া স্থান। গহ্বরের মুখ সততঃ তালাবদ্ধ থাকে, কেহই তাহার ভিতর দেখিতে পায় না, হয়ত বহুদূর বিস্তৃত কোনও সুড়ঙ্গ থাকিতে পারে।

## কর্ণঘণ্টা বা ঘণ্টাক

এ প্রদেশবাসী সাধারণ ব্যক্তি এই ঘণ্টাকর্ণ তীর্থকে করণঘণ্টা বা কর্ণঘটা বলিয়া উল্লেখ করে। প্রাচীন ইতিহাস সকলের মধ্যে ইহা ঘণ্টাকর্ণ হ্রদ বলিয়াও বর্ণিত আছে। ইহা একটী প্রসিদ্ধ প্রাচীন পুষ্করিণী বা কুণ্ড। ইহারই তীরে ঘণ্টাকর্ণ নামক জনৈক গণকর্ত্তৃক প্রতিষ্ঠিত ঘণ্টাকর্ণেশ্বর শিবলিঙ্গ আছে। ইহার চারিপার্শ্বস্থ পল্লী 'করণঘণ্টা বা কর্ণ্‌ঘটা মহল্লা' বলিয়া পরিচিত। বর্ত্তমান টাউনহলের অনতিদূরে দক্ষিণ পশ্চিম দিকে এই মহল্লা অবস্থিত।

ঘণ্টাকর্ণ হ্রদের তীরেই বেদব্যাসেশ্বর মন্দির। এই মন্দিরমধ্যে বেদব্যাসের মূর্ত্তি ও তৎপ্রতিষ্ঠিত বেদব্যাসেশ্বর শিবলিঙ্গ প্রতিষ্ঠিত আছে।

ঘণ্টাকর্ণ হ্রদের নিকটেই চিত্রঘণ্টা ও চিত্রঘণ্টেশ্বরীর মন্দির দেখিতে পাওয়া যায়। এই মন্দিরস্থিত মূর্ত্তি অতি প্রাচীন বলিয়া মনে হয়। এই সকল তীর্থ দর্শন করিবার জন্য প্রতি শ্রাবণ মাসে এখানে বেশ মেলা হইয়া থাকে।

## দণ্ডী সম্প্রদায়

দশনামী সন্ন্যাসী ব্যতীত আরও অনেক বিভাগের দণ্ডী সন্ন্যাসী কাশীতে দেখিতে পাওয়া যায়, কিন্তু মূলতঃ ইহারা সকলেই শঙ্করাচার্য্য মতের অনুগামী। ব্রাহ্মণকুমার ব্যতীত অন্য কোনও বর্ণের দণ্ডী হইবার অধিকার নাই। এই সম্প্রদায়ের মধ্যে কতকগুলি কঠোর নিয়ম প্রচলিত আছে। দণ্ডী, সাধু বা পরমহংস গুরু, শিষ্যকে দীক্ষা বা মন্ত্র প্রদানকালে তন্ত্র মতে অভিষিক্ত করিয়া বা অন্য কোন বিশেষ বিধানে শিষ্যশরীরে প্রাণ প্রতিষ্ঠা করিয়া শিষ্যকে কৃত-শ্রাদ্ধ-পিণ্ড ও শিখাসূত্র পূর্ণাহুতি করাইয়া দশাক্ষরমন্ত্রে দীক্ষিত করেন, অনন্তর দণ্ড কমণ্ডলু ও গৈরিক বস্ত্রের অধিকার প্রদান করেন। এখন হইতে অগ্নি ও ধাতু স্পর্শ নিষিদ্ধ হওয়ায় স্বপাক অন্নব্যঞ্জনাদি প্রস্তুত করা ও ধূমপান ইত্যাদি তাঁহাদের পক্ষে অসম্ভব হইয়া পড়ে, সুতরাং কোন ব্রহ্মচারী বা ব্রাহ্মণ কর্ত্তৃক প্রস্তুত অন্ন অযাচিতভাবে গ্রহণ করিতে না পারিলে ইহাঁদিগকে ধর্ম্মচ্যুত হইতে হয়। আহারের ন্যায় শয়নাদি বিধানেও ইহাঁদের কঠোরতা কম নহে। কুশাসন ও কম্বলাদি ব্যতীত অন্য কোন উৎকৃষ্ট শয্যায় ইহাঁদের শয়ন করিতে নাই। দ্বাদশ বৎসর বা অল্পকাল এই

ভাবে দণ্ড বহন করিয়া পরে তাহা বিসর্জ্জন করিলে গুরুদেব কর্ত্তৃক পরমহংস অধিকার লাভ হইয়া থাকে। নির্গুণ ব্রহ্মোপাসনাই ইহঁাদের প্রধান ধর্ম্ম, তবে আজকাল অন্য সকল সম্প্রদায়ের ন্যায় ইহাও অনেকটা বিকৃত হইয়া যাইতেছে, সুতরাং সে উচ্চভাব এখন আর প্রত্যেক দণ্ডীতেই দেখিতে পাওয়া যায় না। তাহার কারণ, মূল বা সাধনার প্রাথমিক ক্রিয়ানুষ্ঠানগুলি অনেকের ভাগ্যেই সম্পন্ন হইয়া উঠে না। যেমন গুরু তেমনি তাঁর শিষ্য! হয়ত কোন মঠের মহান্ত বা পরমহংস গুরুদেব শিষ্যানুশিষ্য অধিকার সূত্রে মঠাধীশ হইয়াছেন, কিন্তু ক্রিয়ায় তিনি সম্পূর্ণ অপরিপক্ক বা কিছুই করেন নাই, পূর্ব্বাশ্রমেও তাঁহার কোন সাধন-ভজন অভ্যস্থ ছিল না, গুরুর কৃপায় একেবারেই দণ্ডী সন্ন্যাসী হইয়া বসিয়াছেন। সুতরাং তাঁহাদের শিষ্য-পরম্পরা অজ্ঞানবশতঃ দণ্ডী হইয়া উদরের তাড়নায় কেবল ভিক্ষার জন্য ঘুরিয়া বেড়ান। যাহা হউক ইহাঁদের মধ্যে দুই এক জন শিক্ষিত ও সাধনপুষ্ট ব্যক্তিও যে নাই তাহা নহে। তাঁহাদের দেখিলে এখনও শঙ্করাচার্য্য মহাপ্রভুর উচ্চ ও উদারভাব প্রত্যক্ষ বলিয়া মনে হয়। মৃত্যুর পর ইহঁাদেরও সমাধি হইয়া থাকে অথবা শবদেহ নদীজলে নিক্ষিপ্ত হয়।

## রামানুজ সম্প্রদায়।

পূজ্যপাদ শঙ্করাচার্য্যের পর কয়েক শতাব্দী অতীত হইলে রামানুজ স্বামীর আবির্ভাব হয়। ইনি শঙ্করাচার্য্য-প্রতিষ্ঠিত সনাতন ধর্ম্মের পোষকরূপে অদ্বৈতবাদ মতের সামান্য খণ্ডন করিয়া ভক্তি-সাধনার রহস্য বিশিষ্ট বিশষ্টাদ্বৈতবাদ প্রচার করেন। বেদান্তশাস্ত্রের ভক্তিতত্ত্ব-বিশ্বাসী বৈষ্ণব সাধু সন্ন্যাসীগণ তাঁহারই শিষ্যানুশিষ্য। বিশেষতঃ দাক্ষিণাত্য বা দ্রাবিড় দেশীয় বৈষ্ণবগণ রামানুজ সম্প্রদায়ভুক্ত বলিয়া নিজেদের পরিচয় দেন। কাশীতে রামানুজী বৈষ্ণবদিগের প্রভাব ও প্রতিপত্তি এখনও দেখিতে পাওয়া যায়। ইহাঁদের মধ্যে ভোজ্য ও ভোজন ক্রিয়া গোপনে সম্পাদন করিবার বিধি আছে। অন্যান্য কর্ম্ম সনাতন মতেরই অনুরূপ।

—:০:—

## রামানন্দী বা রামাৎ সম্প্রদায়।

রামানুজ স্বামীর স্বর্গারোহণ হইলে তাঁহার শিষ্য-পরম্পরা যথাক্রমে দেবাচার্য্য বা দেবানন্দ, হরিহরাচার্য্য বা হরিহরানন্দ ও রাঘবানন্দ রামানুজী মতের অনুসরণ করেন। রাঘবানন্দের অন্যান্য শিষ্যের ন্যায় রামানন্দ স্বামীও তাঁহার নিকট যথারীতি রামানুজী

মতে দীক্ষিত হইয়াছিলেন, কিন্তু বহু তীর্থ পর্য্যটন উপলক্ষে তাঁহার সম্প্রদায় নির্দ্দিষ্ট নিজ ভোজ্য ভোজনের সংগোপন বিধি সম্পূর্ণ পালন করিতে পারেন নাই, সেই কারণ তদীয় গুরুদেব রাঘবানন্দ স্বামী তাঁহাকে নিজ পংক্তি হইতে স্বতন্ত্র ভোজন করিতে বলেন। স্বামী রামানন্দ তাহাতে বিশেষ ক্ষুণ্ণ ও অপমানিত বিবেচনা করিয়া সে সম্প্রদায় পরিত্যাগ করিলেন ও নিজ নামে অপেক্ষাকৃত উদার মত-পুষ্ট রামানন্দী সম্প্রদায়ের প্রতিষ্ঠা করিলেন। তাঁহার শিষ্যমণ্ডলী পরে এই রামানন্দী বা রামাৎ সম্প্রদায়ের যথেষ্ট পুষ্টিসাধন করেন। কাশীতে রামসীতার উপাসক রামানন্দী বৈষ্ণবদিগের বেশ প্রাধান্য দেখিতে পাওয়া যায়। ইহাঁদের মধ্যে গৃহী ও বৈরাগী বা উদাসীন এই দুইটী বিভাগ আছে। কাশীতে ইহাঁদের কয়েকটী মঠও আছে। পঞ্চগঙ্গাঘাটের নিকট রামানন্দ স্বামীর প্রস্তর-খোদিত পাদুকাচিহ্ন রক্ষিত আছে, রামাৎগণ ভক্তিভরে তাহার পূজা করিয়া থাকে। রামানন্দ স্বামী জাতিভেদ মানিতেন না। তাঁহার শিষ্যগণ সেইরূপই আচার পালন করিয়া আসিতেছেন এবং সর্ব্ববর্ণের মধ্যেই দীক্ষা প্রদান করিয়া থাকেন।

—:০:—

## বৈষ্ণব ও আখড়াধারী সম্প্রদায়।

পূর্ব্বেই উক্ত হইয়াছে, কাশী সর্ব্বধর্ম্মের সমন্বয়-ক্ষেত্র, সুতরাং শিবপুরী বারাণসী মধ্যে বৈষ্ণব প্রাধান্যও নিতান্ত কম নহে। গৃহস্থ ও বাবাজী বৈরাগীর সংখ্যা এখানে যথেষ্ট দেখিতে পাওয়া যায়। বাঙ্গালী ও হিন্দুস্থানী সকল দেশীয় বৈষ্ণব এখানে বাস করিয়া থাকেন। তাঁহারা প্রসিদ্ধ গোপালমন্দির ও অন্যান্য অনেক বৈষ্ণব মঠ বা আখড়ার নিয়মাধীন হইয়া ভজন করিয়া থাকেন।

বৈষ্ণব সন্ন্যাসীদিগের মূল আখড়া সাতটী। যথা—নির্ব্বাণী, নিরঞ্জনী, অটল, আহ্বান, যুনা, আনন্দ ও বড় আখড়া। কেহ কেহ বলেন, হিন্দুস্থানী বৈষ্ণব-দিগের সাতটী আখড়ার নাম এইরূপ, যথা—নির্ব্বাণী, থাকী, সন্তোষী, নির্ম্মোহী, বলভদ্রী, টাটম্বরী ও দিগ-ম্বরী। বারাণসীবাসী বেণীয়া ও আগরওয়ালা প্রভৃতি জাতিই বৈষ্ণব সম্প্রদায়ভুক্ত। বাঙ্গালী শিক্ষিত বৈষ্ণবের সংখ্যা এখানে তেমন অধিক নাই, তবে বৈরাগী বৈষ্ণবগণ শববহন ও শ্মশান যাত্রাকালে হরি-সংকীর্ত্তন করিবার জন্য অনেকে এখানে চিরস্থায়ী বস-বাস করিতেছেন।

নিমানন্দী নামে বৈষ্ণবদিগের আর এক শাখা এখানে দেখিতে পাওয়া যায়, কিন্তু তাহাদের সংখ্যা

অন্যান্য বৈষ্ণবদিগের তুলনায় যৎসামান্য বলিতে হইবে। নিম্বাদিত্য নামক এক বৈষ্ণব সাধু ইহার প্রবর্ত্তক। রাধাকৃষ্ণের যুগলমূর্ত্তি ইহাদের উপাস্য এবং শ্রীমদ্ভাগবৎ গ্রন্থ ইহাদের প্রধান ধর্ম্ম গ্রন্থ।

নিম্বাদিত্য প্রভুর কেশব ভট্ট ও হরিদাস নামে দুই জন প্রধান শিষ্য হইতে বিরক্ত ও গৃহস্থ নামক দুইটী শাখা সম্প্রদায়ের প্রবর্ত্তন হইয়াছে। মথুরার সন্নিকট যমুনাতটস্থিত প্রসিদ্ধ ধ্রুবক্ষেত্র নামক পর্ব্বতের উপর নিম্বাদিত্য-আখড়ার গদি প্রতিষ্ঠিত আছে।

কাশীতে বৈষ্ণবসম্প্রদায়ভুক্ত আরও অনেক উপাসক শ্রেণী দেখিতে পাওয়া যায়। পূর্ব্বে উক্ত হইয়াছে গৌড়ীয় বৈষ্ণব বা বঙ্গদেশীয় চৈতন্য সম্প্রদায়ভুক্ত বৈষ্ণব বৈরাগীগণও এই সকল শ্রেণীর অন্তর্গত।

## গোরক্ষ পন্থী।

ভগবান গোরক্ষনাথের শিষ্য-পরম্পরায় এখানে গোরক্ষ পন্থী নামে একটী উপাসক সম্প্রদায় দেখিতে পাওয়া যায়। এক সময় বারাণসীর নিকটবর্ত্তী স্থানসমূহে গোরক্ষনাথের প্রভাব যথেষ্ট পরিলক্ষিত হইয়াছিল। লোকে গোরক্ষনাথকে শিবের আর একটী অবতার বলিয়া নির্দ্দেশ করিয়া থাকে। যাহা হউক

কবিরভক্ত মধ্যে যাহারা প্রধান উদ্যোগী ও কবিরের সাধনমতে অনুপ্রাণিত, তাঁহারাই এই কবির পন্থী সম্প্রদায়ের প্রতিষ্ঠাতা। রামানন্দী বা অন্যান্য বৈষ্ণবদিগের সহিত ইহাঁদের মতের অনেক পার্থক্য থাকিলেও ইহাঁরা বৈষ্ণবসম্প্রদায়ের অঙ্গ বিশেষ বলিয়া সাধারণের নিকট সম্মান লাভ করিয়াছেন। বৈষ্ণবোচিত তিলক মালা অনেকেই ধারণ করেন বটে কিন্তু আনুষ্ঠানিক ক্রিয়াকলাপে ইহাঁদের তেমন আস্থা দেখিতে পাওয়া যায় না। কবির সাহেবেরও সেইরূপ মত ছিল, তিনি দিবারাত্র একাগ্রমনে ভগবানের ভজন করিতেই ভালবাসিতেন। তিনি বর্ণাশ্রম ধর্ম্মের পক্ষপাতী ছিলেন না, সেই কারণ হিন্দু মোসলমান সকলেই তাঁহার প্রতি শ্রদ্ধান্বিত হইয়া তাঁহার শিষ্যত্ব গ্রহণে দ্বিধা বোধ করিতেন না। প্রবাদ আছে সন ১৫৫৮ খৃষ্টাব্দে গোরক্ষপুরের অন্তর্গত মঘার গ্রামে তিনি দেহত্যাগ করেন। সে সময় হিন্দু মোসলমান মধ্যে তাঁহার শবদেহের সৎকার উপলক্ষে ঘোর মত বিরোধ উপস্থিত হয়। হিন্দু পক্ষ হইতে দাহ করিবার জন্য এবং মোসলমান পক্ষ হইতে সমাধি দিবার জন্যই এই বিরোধ ঘটে, ক্রমে তাহা লইয়া একটু বাড়াবাড়িতে পরিণত হয়। তখন সহসা কবির সাহেব তাহাদের মধ্যে আবির্ভূত হইয়া বলিলেন, "তোমরা

পরস্পর বৃথা দ্বন্দ্ব করিও না, শবাচ্ছাদিত বস্ত্র উন্মোচন করিয়া দেখ।” অনন্তর তখনই তাঁহার পুনরায় অন্তর্দ্ধান হইল। উভয় পক্ষ সহসা এই ব্যাপার দেখিয়া স্তম্ভিত হইয়া পড়িল। কিয়ৎপরে শবাচ্ছাদিত বস্ত্র উন্মোচন করিলে দেখা গেল তাহার মধ্যে শব নাই, তৎপরিবর্ত্তে কতকগুলি সুন্দর পুষ্পস্তবক পড়িয়া রহিয়াছে। ইহা দেখিয়া উভয় পক্ষের বিরোধ তিরোহিত হইল তাহারা সেই পুষ্পস্তবক বিভাগ করিয়া লইল। হিন্দুগণ সেই অর্দ্ধাংশ পুষ্পস্তবকের যথারীতি দাহ ক্রিয়া সমাধা করিয়া তাহার ভস্মগুলি লইয়া পূর্ব্বোক্ত কবিরচৌরা নামক স্থানে মঠ মধ্যে নিহিত করিলেন। মোসলমানগণ অপরার্দ্ধ পুষ্পস্তবক গোরক্ষপুরস্থিত মঘার গ্রামেই সমাহিত করিয়া তাহার উপর একটী সমাধি স্তম্ভ প্রস্তুত করিয়া দিলেন।

কবির সাহেবের ঔরসজাত কোন সন্তানাদি ছিল না, তবে কমাল ও কমালি নামে তাঁহার পালিত দুইটী পুত্র কন্যা ছিল। এক সময় গঙ্গাগর্ভে একটী শবশিশু ভাসিয়া যাইতেছিল, কোন কারণ বশতঃ তাহাকে মনোশক্তি বলে ঘাটে আনয়ন করিয়া জীবিত করেন, পরে তিনিই কবির পুত্র সাধকচূড়ামণি কমাল বলিয়া জগতে প্রসিদ্ধি লাভ করিয়াছিলেন। কবি-রের ন্যায় তাঁহারও বহু ভজন পদাবলী আছে।

রামকৃষ্ণকথামৃতের ন্যায় কবির বিরচিত সিদ্ধ পদাবলী বঙ্গভাষায় মুদ্রিত হইয়াছে, তাহা পাঠে তাঁহার সাধন-বিভূতির যথেষ্ট পরিচয় পাওয়া যায়। আমরা কবির-বালক কমালের একটী ভজন-সঙ্গীত এখানে উদ্ধৃত করিয়া দিলাম।

লুম—একতালা।

কবকি ময় ঠাড়ি ঠাড়ি যমুনাকি তিরয়াঁ।
অরজ করত—মরি পার লাগায়ে দে নাওরিয়া॥
গুণি গুনি সব পার উতার গয়ে
ময় নির্গুণ ভই বাবরিয়া॥
রাত আধিয়ারি কারি, বিজলি চমকে ঘেরি
অই তুজে বাদরিয়া।
কহত কমাল কবিরকে বালক
আমবস মরি নাওরিয়া॥

অর্থাৎ আমি কত দিন ধরিয়া ঐ ভব-যমুনার তটে দাঁড়াইয়া প্রার্থনা করিতেছি, হে নাবিকপ্রবর আমায় পার করিয়া দাও। যাঁহারা গুণী তাঁহারা ত নিজ-গুণেই সকলে পার হইয়া যাইতেছে, হায় আমি যে নির্গুণ, তোমার কৃপা ব্যতীত আমার যে আর অন্য উপায় নাই! ঘনঘোর অন্ধকার রজনী, তাহাতে বিজলি বিকাশ হইয়া নয়ন ঝলসাইয়া দিতেছে, ঐ ঘনঘটা করিয়া বাদল আসিতেছে, তাই কবির বালক

কমাল সভয়ে পুনরায় কহিতেছে হে নাওবিয়া হে ভবপারের কর্ত্তা আমায় পার করিয়া দাও প্রভু!

## রাধাবল্লভী সম্প্রদায়।

রাধাবল্লভী সম্প্রদায়ের প্রবর্ত্তক শ্রীমৎ বল্লভাচার্য্য ১৪৭৮ খৃষ্টাব্দে চাম্পারণ জেলার অন্তর্গত একটী গ্রামে জন্মগ্রহণ করেন। ইনি দক্ষিণী ব্রাহ্মণের সন্তান। বাল্যাবস্থায় ইহাঁর পিতৃবিয়োগ হয়। পূর্ব্ব-জন্মার্জ্জিত সাধন ও পুণ্যফলে অল্পকাল মধ্যে সর্ব্ব-বিদ্যায় সুপণ্ডিত হইয়া ভগবান শঙ্করাচার্য্যের ন্যায় ধর্ম্ম দিগ্বিজয়ে বহির্গত হন। ইনি রাধাকৃষ্ণের উপা-সক ছিলেন, সেই কারণ তাঁহার প্রবর্ত্তিত উপাসক সম্প্রদায় 'রাধাবল্লভী' বলিয়া পরিচিত হইয়াছে। কাশীর প্রসিদ্ধ গোপালমন্দির এই সম্প্রদায়ের অন্ত-র্গত। কাশীর বহু বণিক ও ধনী সম্প্রদায় এই মতাবলম্বী।

প্রভুপাদ বল্লভাচার্য্য কাশীর হনুমানঘাটের নিকট একটী বাটীতে অবস্থান করিয়া সকলকে তাঁহার ধর্ম্ম-মতের উপদেশ প্রদান করিতেন। ১৫৩০ খৃষ্টাব্দে ৫২ বৎসর বয়সে তাঁহার বৈকুণ্ঠ লাভ হয়।

—:০:—

ভক্ত ছিল। শিষ্যগণের মধ্যে পরস্পর ভ্রাতৃভাব স্থাপন দ্বারা স্ব স্ব ধর্ম্মোন্নতি ও সর্ব্বত্র সর্ব্বাঙ্গীন শান্তি স্থাপনই তাঁহার ধর্ম্মের সার উপদেশ ছিল। তাহার পর তাঁহার শিষ্যমণ্ডলী মধ্যে ক্রমে যাঁহারা গুরু স্থানীয় হইয়া উঠিলেন তাঁহাদিগের দ্বারা গুরু নানক প্রবর্ত্তিত সেই মূল ধর্ম্মমত সামান্য পরিবর্ত্তিত হইয়া কতিপয় উপবিভাগে পরিণত হইয়াছে। কিন্তু সকল সম্প্রদায়ই নানকজীকে আদি গুরু এবং তাঁহার উপ-দেশবাণী যাহা গ্রন্থ মধ্যে লিপিবদ্ধ হইয়াছে, তাহাই ধর্ম্ম পুস্তক এবং গ্রন্থ মহারাজ বলিয়া প্রতি ধর্ম্মমন্দিরে ভক্তি-সহকারে পূজিত হইয়া থাকে।

কাশীতে নানক-সম্প্রদায়ের প্রভাব নিতান্ত মন্দ নহে। এখানে অনেকগুলি নানক পন্থী মঠ বা আখড়া প্রতিষ্ঠিত আছে। অসিঘাট, কুরুক্ষেত্র, লকসা, মিরঘাট ও চোউক প্রভৃতি স্থলে ইহাঁদের ধর্ম্মশালা ও মন্দির দেখিতে পাওয়া যায়। তবে কাশীর আদি ও শেষ মঠ বিশ্বেশ্বরগঞ্জের নিকট অবস্থিত। অধুনা কচুরীগলিতেও একটী নূতন ধর্ম্মশালা হইয়াছে। এই সকল স্থানে বহু নানক পন্থী সাধু অবস্থান করিয়া সংস্কৃত বিদ্যা ও বেদান্ত শাস্ত্র অধ্যয়ন করিয়া থাকেন। কাশীতে থাকিয়া এইরূপ শাস্ত্রালোচনার জন্যই এখানে এত শিখমঠ প্রতিষ্ঠিত হইয়াছে।

# অঘোর পন্থী।

প্রথমেই উক্ত হইয়াছে জগতের সকল ধর্ম্ম সম্প্রদায়ই আর্য্যঋষি প্রবর্ত্তিত সেই আদি ধর্ম্ম মতের রূপান্তর মাত্র। বৈদিক ক্রিয়া-কলাপ ও দর্শন-বিজ্ঞান যাহার ক্রিয়া সিদ্ধাংশ ( Practical portion ) উপাসনা বিধি বা তন্ত্রনির্দ্দিষ্ট যোগ প্রক্রিয়ার কোন কোন অংশ মাত্র অবলম্বন করিয়া বিবিধ ধর্ম্ম মতের সৃষ্টি হইয়াছে, অঘোর পন্থীও সেই ঋষি প্রবর্ত্তিত নবধা কুলাচারের অন্তর্গত একটী আচার মাত্র কিন্তু শিক্ষার দোষে কালে তাহা স্বতন্ত্র ধর্ম্ম সম্প্রদায়ে পরিণত হইয়াছে। আর্য্যের উপাসনা বিধির নববিধ আচার যাহা বেদাচার, বৈষ্ণবাচার, শৈবাচার, দক্ষিণাচার, বামাচার, অঘোরাচার, যোগাচার, সিদ্ধাচার বা জীবন্মুক্ত কোল পরমহংসাচার বলিয়া পরিচিত। অঘোরাচার সাক্ষাৎ সম্বন্ধে তাহারই অন্তর্গত। মদ্য মাংসাদির সেবা, শ্মশানবাস ও শোক, তাপ লজ্জা, ঘৃণাদি বর্জ্জিত নানাবিধ কুৎসিৎ ক্রিয়া ইহাদের ধর্ম্মাঙ্গ যাঁহার ঘোর কাটিয়াছে তিনিই অঘোর। সুতরাং সংসারের সকল ঘোর বিনাশ করিবার জন্যই এই আচার অবলম্বন করিতে হয়। "পাশবদ্ধ ভবেৎ জীব পাশ মুক্ত ভবেৎ শিব।" এই মহাবাক্যের স্বার্থক-

তার জন্য অঘোরাচারের অবলম্বন করিতে হয়, কিন্তু আক্ষেপের বিষয় কালের গতিকে শিক্ষার অভাবে তাহা বিকৃত ও জঘন্য হইয়া গিয়াছে। যাহা হউক কাশীতে অঘোরাচারী সাধক অনেক দেখিতে পাওয়া যায়। অঘোরী বাবা এই সম্প্রদায়েরই একটী সিদ্ধ সাধক। ইহাঁরা শিবোপাসক জটাজুট ও অস্থি-মালা প্রভৃতি ধারণ করিয়া শ্মশানেই বাস করিয়া থাকেন।

## আর্য্য সমাজ।

স্বামী দয়ানন্দ সরস্বতী প্রবর্ত্তিত একটী নূতন উপাসক সম্প্রদায় কাশীর মধ্যে ধীরে ধীরে বেশ প্রতিষ্ঠা লাভ করিতেছে। ইহাঁরা আদি ব্রাহ্মসমাজের ধরণে একেশ্বরবাদী, তবে বৈদিক ক্রিয়াকলাপে বিশ্বাসী এবং বৈদিক যজ্ঞ ও হোমাদি ক্রিয়ার পক্ষ-পাতী। রাজা রামমোহন প্রবর্ত্তিত ব্রাহ্মসমাজ যেমন কালে ত্রিবিধ শাখায় বিভক্ত হইয়াছে। আর্য্য-সমাজিদিগের মধ্যেও সে ভাবের সূত্রপাত হইয়াছে বলিয়া বোধ হয়। হয়ত কালে আদি আর্য্যসমাজ, সাধারণ আর্য্যসমাজ ও নববিধান আর্য্য সমাজের সৃষ্টি হইবে যাহা হউক এই সমাজের কার্য্য এখনও বেশ

ধীর ভাবে পরিচালিত হইতেছে। কাশীতে এই আর্য্য সমাজের একটী সভাগৃহ সম্প্রতি প্রতিষ্ঠিত হইয়াছে। অধিকাংশ পঞ্জাবী ক্ষেত্রী ও কতিপয় হিন্দুস্থানী কায়স্থ কাশীতে এই সমাজের প্রধান পরিচালক।

## রাধাস্বামী সম্প্রদায়।

আর্য্য সমাজের ন্যায় ইহা আরও নূতন আর একটী উপাসক সম্প্রদায়। বিগত অর্দ্ধ শতাব্দী মধ্যে আগ্রার শিবদয়াল সিং নামক জনৈক উচ্চ ইংরাজী শিক্ষিত প্রসিদ্ধ রাজকর্ম্মচারী হুজুর সাহেব কোন সিদ্ধ গুরুর উপদেশ ক্রমে সাধনায় সিদ্ধিলাভ করিয়াছিলেন। তিনিই এই রাধাস্বামী সম্প্রদায়ের প্রবর্ত্তক। কাশীর বিখ্যাত ব্রাহ্মণ-বংশ-সম্ভূত পণ্ডিত ব্রহ্মাশঙ্কর মিশ্র তাঁহার জীবনব্যাপী পরিশ্রম দ্বারা এই নূতন মতের প্রচার ও উন্নতি করেন। তিনি মাধো দাসের উদ্যান বাটীতে অবস্থান করিয়া রাধাস্বামী সম্প্রদায়ের জন্য একটী উপাসনা গৃহ নির্ম্মাণ করাইতে ছিলেন ও সতত পরিশ্রম করিয়া নানা বিষয়ে ইহার উন্নতি করিতেছিলেন। কিন্তু সহসা অকালে তাঁহার মৃত্যু হইয়াছে। এক্ষণে পুনরায় অন্যান্য ব্যক্তির যত্নে

ইহার ক্রমেই প্রচার ও যথেষ্ট উন্নতি হইতেছে। ইহারাও কতকটা একেশ্বরবাদী ও ভক্তিমার্গের উপাসক।

## কতিপয় অপ্রসিদ্ধ সম্প্রদায়।

যে সকল উপাসকমণ্ডলীর কথা ইতিপূর্ব্বে উক্ত হইয়াছে, তাহা ব্যতীত আরও কতকগুলি সম্প্রদায়ের অস্তিত্ব এখনও কাশীতে দেখিতে পাওয়া যায়। সে গুলির বিস্তৃত বিবরণের পরিবর্ত্তে সংক্ষেপে তাহাদের নামোল্লেখ করিতেছি মাত্র।

সুরদাসী, রুইদাসী, সুখরাসাহী, নাগা, দাসুপন্থী, শিবনারায়ণী, ব্রাহ্মসমাজী ও ফকির প্রভৃতি বহু সম্প্রদায়ভুক্ত উপাসক এখানে বাস করিয়া আপন আপন অধিকার অনুসারে ভজন সাধন করিয়া থাকেন। ইহাদের সকলেই বিরাট হিন্দুসমাজের অন্তর্গত, ভারতেই ইহাদের সৃষ্টি ও পুষ্টি হইয়াছে। এতদ্ব্যতীত মোসলমান ও ইংরাজ আধিপত্য সময়ে, তাহাদের উভয় ধর্ম্মমত প্রচারিত হইবার সঙ্গে সঙ্গে কাশীতেও মোসলমান ও খৃষ্টান উপাসকের সংখ্যা যথেষ্ট বৃদ্ধি হইয়াছে। নানা স্থানে তাঁহাদের ধর্ম্ম-মন্দির প্রতিষ্ঠিত হইয়াছে। এই সকল দেখিয়া মনে

হয়, পবিত্র বারাণসী-তীর্থ যথার্থই জগতের সমগ্র ধর্ম্মের একটী সমন্বয়-ক্ষেত্র

—:০:—

## কাশীর সমাজ, সত্র ও মহাত্মগণ।

কাশীর উপাসক-সম্প্রদায় লইয়াই কাশীর বিরাট সমাজ। কাশীতে নাই এমন জাতি নাই। পূর্ব্বে উক্ত হইয়াছে, সেই বৈদিকাচারি সাগ্নিক ব্রাহ্মণ হইতে আজ পর্য্যন্ত জগতে যত বিধ উপাসক-শ্রেণীর সৃষ্টি হইয়াছে, সমস্তই যেন কাশীতে জীবন্তভাবে বর্ত্তমান। তবে 'কাশীর সমাজ' বলিয়া স্বতন্ত্র ভাবে লিখিবার কি আছে? এই প্রশ্নের উত্তরে "কাশীর সমাজ" বলিতে যাহা বুঝায়, তাহা প্রকৃতই অদ্ভুত ও অনন্ত। এখানের এক বাঙ্গালীসমাজ ধরিলেই একখানি স্বতন্ত্র বিরাট গ্রন্থ লিখিতে পারা যায়, সুতরাং এরূপ গ্রন্থে তাহার বিশদ ব্যাখ্যা বস্তুতঃই অসম্ভব। সেই কারণ অতি সংক্ষেপে দুই চারি কথায় তাহার আভাষ দিব মাত্র। পরকুৎসা মহাপাপ, কিন্তু আত্মকুৎসার কারণ অবগত হইলে, কালে আত্মোন্নতি হওয়া অসম্ভব নহে। এই হেতু কেবল আমাদের বাঙ্গালী সমাজেরই দুই একটী বিষয় এস্থলে বর্ণিত হইতেছে।

সকল সমাজ বা সকল বিষয়েরই সৎ-অসৎ দুই দিক আছে। সুতরাং এ সমাজের পক্ষেও তাহা

স্বাভাবিক। এ সমাজ কাশীর মধ্যে যত কিছু সৎকার্য্য করিয়াছে, অসৎকার্য্য তাহার অনুপাতে অত্যুজ্জ্বল আলোকের পার্শ্বে ঘন ঘোর অন্ধকারের ন্যায় অনুভূত হইবে। মোসলমান আধিপত্য সময়ে কাশী-বিধ্বস্থ হইবার পর, বঙ্গের শেষ বীর 'প্রতাপাদিত্য' ও অর্দ্ধ বঙ্গেশ্বরী 'রাণী ভবানী' প্রভৃতি হইতে আজ পর্য্যন্ত বঙ্গের কত মহারাজ, কত রাজা, জমিদার এমন কি অনেক গৃহস্থ পর্য্যন্তও কাশীর পবিত্র ক্ষেত্রে কত শত-সহস্র পুণ্য-কীর্ত্তির অনুষ্ঠান করিয়াছেন, তাহার হিসাব করা বস্তুতঃই অত্যন্ত দুরূহ ব্যাপার। কিন্তু তাঁহাদিগের দ্বারা প্রতিষ্ঠিত মন্দির, মঠ ও সত্র বা ছত্র সমূহের আধুনিক অবস্থা দেখিলে বিস্মিত ও মর্ম্মাহত না হইয়া থাকা যায় না। তাঁহারা যে সদুদ্দেশ্যে এই মহা পুণ্যময় কীর্ত্তিগুলি চিরস্থায়ী করিবার জন্য বিপুল অর্থ অকাতরে ব্যয় করিয়া গিয়াছেন, তাহার রক্ষাকর্ত্তারূপে যে সকল কর্ম্মচারি বা অধ্যক্ষ অধুনা এ স্থলে নিযুক্ত আছেন, কেবল তাঁহাদের স্বার্থপরতার ফলে বাঙ্গালী সমাজের যে ভীষণ অনিষ্ট হইতেছে, আশ্চর্য্যের বিষয় সে বিষয়ে কেহই ভ্রূক্ষেপ করিতেছেন না।

এই সকল সত্রের নিয়ম, কাশীবাসী দীন দরিদ্র অনাহুত বৃদ্ধ ব্রাহ্মণ ও বিদ্যার্থী ব্রাহ্মণ কুমার মধ্যাহ্নে এই স্থানে আহার করিতে পারিবে। কিন্তু ফলে

তাহার ভিন্নরূপ ব্যবস্থা দেখিতে পাওয়া যায়। যাহারা নিত্য এই স্থানে আহার করে, তাহাদের অবস্থা ও ব্যবহার দেখিলে সকলের হৃদয়েই বিষাদ ও ঘৃণার ভাব জাগিয়া উঠে। প্রকৃত নিষ্ঠাবান ব্রাহ্মণের স্থান এখানে প্রায় নাই। তাহার পরিবর্ত্তে কতকগুলি অকাল-কুষ্মাণ্ড বা বলীবর্দ্দ-সদৃশ অধিকাংশ গুণ্ডার দল এখানে পুষ্ট হইতেছে মাত্র। আবার তাহাদের ব্যবহারও এত জঘন্য যে, সে সকলের উল্লেখ করিয়া লেখনী কলুষিত করিতেও ঘৃণা হয়।

পাঠকগণের মধ্যে বোধ হয় অনেকেই জানেন "কেশেল" বলিয়া একটী শব্দ এখানে প্রচলিত আছে, তাহার মূল অন্বেষণ করিলে, যাহা জানিতে পারা যায়, তাহা কাশীবাসী বাঙ্গালী সমাজের যে ঘোর কলঙ্কের কথা সে বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নাই। কাশী যে মুক্তিক্ষেত্র, তাহা বোধ হয় এই শ্রেণীর পক্ষেই প্রত্যক্ষ বলিতে পারা যায়।

বাঙ্গালী বলিয়া নহে, ভারতের হিন্দু নামধারী যে কোন জাতির স্ত্রী কোনরূপ ব্যভিচার দোষে দুষ্ট হইলে, তাহাদের অনেকেই সেই সেই সমাজকর্ত্তৃক এক-কালিন্ বিতাড়িতা হইয়া রাজদণ্ডাজ্ঞাপ্রাপ্ত দ্বীপান্তর-বাসীর ন্যায় চিরদিনের মত কাশীতে নির্ব্বাসিতা হইয়া থাকে। কেহ বা তাহার ফলে আত্মদোষ বুঝিতে

পারিয়া অনুশোচনায় তাহার অবশিষ্ট জীবন সৎভাবে অতিবাহিত করে, কিন্তু অধিকাংশই তাহাদের সেই পাপকালিমা সঙ্গের সাথী করিয়া মিথ্যা সতীত্বের আবরণে চির-সধবারূপে কাশীতে পিশাচীবৎ বিচরণ করে।

পূর্ব্বে উক্ত হইয়াছে, ব্রাহ্মণ ব্যতীত সত্রে অন্যের আহার পাইবার বিশেষ সুবিধা নাই, সুতরাং কাশীতে আসিয়া দুর্ব্বিপাকবশতঃ অনেকেই এমন কি নীচ শূদ্রও বাজার হইতে বিলাতি সূতা ক্রয় করিয়া গলায় ধারণ করে ও ব্রাহ্মণ বলিয়া সত্রের স্মরণাপন্ন হয়। ইহা অভ্রান্ত সত্য, এরূপ ঘটনা সামান্য অনুসন্ধান করিলেই দেখিতে পাওয়া যায়। পূর্ব্বোক্ত চিরসধবারূপঃ হিন্দু-স্ত্রী-জাতির ভীষণ কলঙ্ক-প্রতিমাগুলির সহায়ক বা তাহাদের সর্ব্বনাশ-কর্ত্তারা ধোপা, নাপিত বা যে জাতিই হউক না কেন, সহজে ব্রাহ্মণের পরিচয়ে এখানে পরিচিত হইয়া থাকে ; সুতরাং সত্রে তাহাদের স্থান তখন সহজলভ্য হইয়া পড়ে। 'কর্ত্তারা' যখন ব্রাহ্মণ হইতে পারিলেন, 'গিন্নীরা' তখন ভিন্ন জাতীয়া বলিয়া আর কেন পরিচয় দিবেন? বিশেষ ব্রাহ্মণী-পরিচয়ে তাহাদেরও লাভ আছে। বিদ্যাসাগর মহাশয় বাঙ্গালায় 'বিধবা-বিবাহের' জন্য যে অকাট্য প্রমাণ সংগ্রহ করিয়া তাহার প্রচার ও প্রচলনোদ্দেশ্যে প্রাণপণ করিয়াছিলেন, এখানে ইহাদের অবস্থা দেখিয়া মনে হয়, তিনি

বৃথা এ জাতির বিধবাদিগের জন্য ব্যস্ত হইয়াছিলেন। যাহা বিধিবদ্ধ করিয়া প্রকাশ্যভাবে এ দেশে প্রচলন করা দুঃসাধ্য, তাহাই অতি সহজে বা অলক্ষ্যে চলিয়া যাইতেছে, তাহাতে বাধা দিবার শক্তি বুঝি কাহারও নাই। পাগলকে "সাঁকো নাড়িও না" বলিলেই মুস্কিল, নতুবা অসঙ্কোচে চলিয়া যাও, পাগল তাহার আপন ভাবেই বিভোর হইয়া থাকিবে। আমাদের হিন্দুসমাজের ঠিক সেই পাগলের ভাব হইয়াছে। সদসৎ কোন কিছু করিবার ইচ্ছা থাকে, অবিচলিত চিত্তে করিয়া যাও, কেহ কোন কথা বলিবে না, কিন্তু যদি তুমি নিজ উদারতা দেখাইয়া "পাঁচে মিলে করি কাজ, হারি জিতি নাহি লাজ" এই প্রবচনের স্বার্থকতা করিতে চাও, যুক্তি দেখাইয়া কাজ করিতে যাও, অমনি অসংখ্য অযাচিত প্রতিবাদে তোমার মস্তিষ্ক বিকৃত করিয়া তুলিবে, তুমি বিফল-মনোরথ হইবে। কাশীর এই বীভৎস সমাজই তাহার প্রত্যক্ষ প্রমাণ। কেমন ইহারা স্বামী-স্ত্রীর ন্যায় কাশীবাস করিতেছে, যেন কোন ভাবনা চিন্তাই নাই। কর্ত্তা সত্রে আহার করেন, আত্মপ্রাধান্য প্রতিপন্ন করিতে সর্ব্বদা সৎলোকের কুৎসা যেন মুখস্থ করিয়া রাখিয়াছেন। একজন নবাগত যথার্থ ব্রাহ্মণসন্তান আসিলেও তাহাদের পীড়নে তাঁহাকে স্বতন্ত্র স্থানে অতি

হীনভাবে সত্রে ভোজন করিতে হইবে। উপর্য্যুপরি ব্রাহ্মণের পরিচয়-প্রশ্নে তাঁহাকে ব্যতিব্যস্ত করিয়া তুলিবে। তখন তাহাদের ‘চোট্ পাট্’ কথা শুনিলে মনে হয়, সত্রগুলি বুঝি ইহাদেরই চিরস্থায়ী অধিকৃত। এমন কি সত্রের অধ্যক্ষও তাহাদের আচরণে বাধা দিতে কুণ্ঠিত হইয়া থাকেন। তাহার কারণ এই সকল দুর্দ্দান্ত লোক তাঁহাদের সহায় থাকিলে অনেক বিষয়ে তাঁহাদের লাভ আছে। আহারান্তে নিদ্রা ও দাবা-পাশা খেলিয়া ইহারা দিনাতিপাত করে, সুবিধা মত যাত্রীদিগের দালালি করিয়া কিছু কিছু উপার্জ্জন করিতেও বিরত হয় না। স্ত্রীলোকগণ বড় লোকের বাড়ী রন্ধন ও যাত্রীদিগের নিকট ‘সধবা’ বলিয়া পূজা প্রাপ্ত হয়। ইহাদের অধিক সংখ্যক পুত্র কন্যা হইলেও বিশেষ চিন্তা নাই। পুত্র, বড় হইতে না হইতে অষ্টম বর্ষে তাহাদের উপবীত হইয়া যায়, তাহা হইলেই বংশানুক্রমে তাহাদের সত্রে অধিকার জন্মে, আর কন্যা, কুমারীরূপে অনেকদিন যাত্রীদিগের পূজা গ্রহণ করিতে থাকে। পুত্র কন্যা বড় হইলে প্রথম প্রথম সমশ্রেণীর মধ্যেই বিবাহাদি হইয়া থাকে। কাহারও কাহারও অবস্থা সামান্য উন্নত হইলে, পুত্র সভ্য ও শিক্ষিত হইলে, কন্যাদায়গ্রস্ত প্রবাসী ব্রাহ্মণ-গণের মধ্যে সহজেই মিলিয়া যায়। যতদিন তাহারা

প্রকৃত ব্রাহ্মণবংশের সহিত সম্বন্ধ স্থাপন করিতে না পারে, ততদিন তাহারা "কেশেল" বলিয়া সামান্য হেয় হইয়া থাকে, কিন্তু সামাজিক সকল নিয়ম তখন বর্ণে বর্ণে তাহারা মান্য করিয়া অতি সাবধানে দিনাতিপাত করে। পরে তাহারাও অনেককে "কেশেল" বলিয়া বিজাতীয় ঘৃণা করিয়া নিজেদের নির্দ্দোষ প্রমাণ করে। এই জন্যই বলিতে হয়, 'কাশী' প্রকৃত ইহাদেরই প্রত্যক্ষ মুক্তিক্ষেত্র।

গৃহীর ন্যায় দণ্ডী, সাধু ও সন্ন্যাসী-শ্রেণীর মধ্যেও এই ভাব যথেষ্ট পরিলক্ষিত হয়। সে সকল প্রত্যক্ষ কুৎসিৎ ঘটনা লিপিবদ্ধ করিয়া এই গ্রন্থের কলেবর বৃদ্ধি করিব না। ইহাতেই বোধ হয় কাশীর সমাজ সম্বন্ধে পাঠকের কতকটা জ্ঞান হইবে। এ সম্বন্ধে ইতি-পূর্ব্বে 'শীতলাঘাট' প্রসঙ্গেও কিছু কিছু বলা হইয়াছে।

সত্রের মধ্যে বা দণ্ডী ও সন্ন্যাসীর মধ্যে যে ভাল লোক আদৌ নাই, তাহা নহে; তবে এই সকল ভণ্ডের মধ্য হইতে সৎ লোক বাছিয়া লওয়া নিতান্তই কঠিন ব্যাপার।

কাশীর মহাত্মগণ সম্বন্ধে পূর্ব্ব পূর্ব্ব অংশে অনেকের বিষয় বর্ণিত হইয়াছে। কবীর, তৈলঙ্গস্বামী, ভাস্করানন্দ স্বামী, বিশুদ্ধানন্দ স্বামী প্রভৃতি কাশীতেই তাঁহাদের শিবত্ব লাভ হইয়া গিয়াছে। অন্যান্য গ্রন্থেও

তাঁহাদের বিস্তৃত জীবন-চরিত দেখিতে পাওয়া যায়, সেই কারণ এস্থলে তাহার পুনরুল্লেখ সঙ্গত বিবেচনা করি না। অধুনা কোন্ কোন্ মহাত্মা কাশীতে অবস্থান করিয়া তাহাদের স্থান পূর্ণ করিয়াছেন, তাহা নির্দ্দেশ করা কঠিন। তবে অনেক মহাত্মা যে, গুপ্ত-ভাবে এখনও এখানে বিরাজ করিতেছেন, তাহা নিঃসন্দেহে বলা যাইতে পারে।



# রামনগর ও ব্যাসকাশী।

কাশীর পরপারে বা গঙ্গার পূর্ব্বতটে বেনারস-মহারাজের ফোর্ট বা দুর্গান্তর্গত প্রকাণ্ড প্রাসাদ, ইহাও কাশী-দর্শনার্থীর অবশ্য দর্শনীয়। গঙ্গার উপরেই সেই বিরাট-দৃশ্য সৌধ যখন অস্তগত সূর্য্যের কনক-নিন্দিত রক্তিম-কিরণরাগে উজ্জ্বল হইয়া উঠে, তখন মনে হয়, বিশ্বেশ্বরের সুবর্ণ-মন্দিরের ন্যায় এ রাজ-অট্টালিকাও বুঝি আমূল অকলঙ্ক সোণার স্তবকে মণ্ডিত। পশ্চাতে দিগন্তব্যাপী উন্মুক্ত আকাশের কোলে বিশাল বিন্ধ্যাচল যেন এক খানি অচঞ্চল নীলাভ জলদরেখার ন্যায় সততই সেই চিত্রোপম প্রাসাদের তল-পৃষ্ঠসম প্রতীয়মান হইতে থাকে। আবার যখন সেই সুমনোহর দৃশ্য গঙ্গার স্বচ্ছ সলিল-গর্ভে প্রতিবিম্বিত হইতে দেখা যায়, তখন তাহার সৌন্দর্য্য আরও কতগুণে যে বর্দ্ধিত হয়, তাহা সংক্ষেপে বর্ণনা করিবার প্রয়াস বিড়ম্বনা মাত্র। নৌকা হইতে সে দৃশ্য দেখিতে দেখিতে দর্শকের চিত্ত বিমোহিত হইয়া যায়, ক্রমে নিকটবর্ত্তী হইলে সে সৌধশোভা আরও স্পষ্টতর হইয়া উঠে। গঙ্গা-সলিলধৌত সেই সোপান-পাদ প্রাসাদে উপস্থিত হইলে, প্রথমেই দুর্গ-

দ্বারের পার্শ্বে মর্ম্মর-খোদিত মকরবাহিনী গঙ্গাদেবীর একটী সুন্দর প্রতিমূর্ত্তি দেখিতে পাওয়া যায়, সঙ্গে সঙ্গে আরও কত দেবমূর্ত্তি সেই প্রস্তর প্রাচীর-মধ্যে পরিলক্ষিত হইতে থাকে। সোপানশ্রেণী অতিক্রম করিয়া উপরে উঠিলেই প্রথমে ব্যাসেশ্বরের প্রস্তর-নির্ম্মিত শিবালয় নয়নগোচর হয়। শিবালয়-মধ্যে শ্রীমন্মহর্ষি ব্যাসদেবের এক খানি প্রকাণ্ড তৈল-চিত্র বিলম্বিত আছে। প্রাসাদমধ্যে রাজসভা বা দরবার-গৃহ সুন্দররূপে সজ্জিত, প্রাচীন মহারাজগণের ও বৃটীশ-রাজপ্রতিনিধি প্রভৃতির সুন্দর সুন্দর চিত্র তাহাতে রক্ষিত আছে। হস্তিদন্ত ও মণিরত্ন-খচিত বিবিধ শোভনীয় সামগ্রী প্রাসাদের নানাস্থানে বিচিত্র-ভাবে সজ্জিত।

মহারাজের এই প্রাসাদ ১৭৫০ খৃষ্টাব্দে রাজা বলবন্ত সিংহ কর্ত্তৃক নির্ম্মিত হইয়াছে। পূর্ব্বে উক্ত হইয়াছে, কাশীনরেশদিগের প্রাচীন রাজধানী ও দুর্গ বরুণার নিকট ছিল। রাজা বলবন্ত হইতেই এই স্থানে নূতন বেনারস-মহারাজদিগের আবাস নির্দ্দিষ্ট হইয়াছে। বর্ত্তমান মহারাজ শ্রীমান্ প্রভু নারায়ণ সিংহ একজন স্বধর্ম্ম-পরায়ণ, সুপণ্ডিত, গুণগ্রাহী ও ভাগ্যবান পুরুষ। বৃটীশ-গবর্ণমেণ্ট কর্ত্তৃক অর্দ্ধ স্বাধীনতা বা সামন্ত-রাজ-সম্মানে ইনি সম্মানিত

হইয়াছেন। রামনগরের মধ্যে তাঁহার নিজস্ব সৈন্য-সামন্ত, বিচারালয়, কোতোয়ালি, হস্তিশালা ও অশ্ব-শালা প্রভৃতি স্বাধীনরাজ্যসুলভ সমস্তই বিদ্যমান আছে। যে কোন বিশিষ্ট রাজ-কর্ম্মচারীর অনুমতি লইলে এ সমস্ত দেখিতে পাওয়া যায়।

প্রাসাদের অনতিদূরে মহারাজের সুন্দর কানন-সমন্বিত সরোবরতীরে 'সুমেরু' মন্দির। মন্দির-গাত্রে প্রস্তরখোদিত নানা দেব দেবীর ও বিবিধ জীব জন্তুর বিচিত্র মূর্ত্তি শোভিত রহিয়াছে। মন্দিরটী দেখিবার জিনিস। প্রতি বৎসর পূজার সময় এখানে মহা সমারোহে রামলীলা হইয়া থাকে। বহু দূর হইতে হাজার হাজার লোক তাহা দেখিতে আইসে। মহা-রাজের 'সরস্বতী ভাণ্ডার' নামে একটী লাইব্রেরী বা গ্রন্থাগার আছে, তাহাতে বহুমূল্যবান বিবিধ গ্রন্থনিচয় রক্ষিত আছে। তন্মধ্যে এক লক্ষ ত্রিশ হাজার টাকা মূল্যের এক খানি তুলসীদাসের রামায়ণ বিশেষ উল্লেখ-যোগ্য। ভূতপূর্ব্ব মহারাজের যত্নে ও অর্থব্যয়ে তাহা প্রস্তুত হইয়াছিল।

সাধারণে রামনগরকে ব্যাসকাশী বলিয়া উল্লেখ করেন। কথিত আছে, মহর্ষি ব্যাস তদানীন্তন মুনি ঋষিগণ কর্ত্তৃক উপেক্ষিত হইয়া কাশীর পর পারে এই স্থানে আসিয়া নিজ আসন স্থাপন করিয়া

নূতন কাশীর প্রতিষ্ঠা করিতেছিলেন। সেই কারণ লোকে এখনও ইহাকে ব্যাসকাশী বলিয়া উল্লেখ করিয়া থাকেন। মহর্ষির প্রতিষ্ঠিত শিবলিঙ্গ এখানে এখনও বিদ্যমান আছে। অনেকে তাহা দর্শন করিতে যান। রামনগর হইতে অথবা রাজঘাটের লৌহ-সেতু অতিক্রম করতঃ এক্কা করিয়া তথায় যাওয়াই সুবিধাজনক। অনেকে দশাশ্বমেধঘাট হইতে নৌকা করিয়া পার হইয়া চড়ার উপর দিয়া সোজা পূর্ব্বদিকে ব্যাসকাশীর আদি স্থান দেখিয়া আইসেন। মাঘ মাসে ব্যাসকাশীর মেলা হইয়া থাকে। কাশীবাসী জন-সাধারণ সকলেই তখন পর পারে মেলা দেখিতে যান। এই স্থানে কতকগুলি ক্ষুদ্র ক্ষুদ্র আশ্রম আছে, তাহাতে কতিপয় শান্তিপ্রিয় দণ্ডী সাধু অবস্থান করিয়া স্ব স্ব সাধন ভজন করিয়া থাকেন। তাঁহাদের দেখিলে সহজেই বেশ ভক্তি-ভাবের উদয় হয়।



# পরিশিষ্ট।

কাশী যেন ক্ষুদ্রায়তনে নূতন কলিকাতা! তাই বুঝি বিলাস-মুগ্ধ বাঙ্গালী বাবুদিগের আজ কাল এত আদরের স্থানে ইহা পরিণত হইয়াছে। এখানে দিন দিন যেরূপ বাঙ্গালীর বসতি বৃদ্ধি হইতেছে, তাহাতে বোধ হয়, বিশ পঁচিশ বৎসর পরে কাশী যেন বাঙ্গলা-দেশেরই একটী নূতন সহররূপে প্রতীয়মান হইবে।

এখানে নাই এমন জিনিস নাই—বিদ্যা, বিলাস, বাণিজ্য ও বৈভব তাহার উপর হিন্দুর শেষ আকাঙ্ক্ষার বস্তু বিশ্বনাথ-মণিকর্ণিকা ত আছেই, এখন এখানে যাহা অন্বেষণ করিবে, তাহাই যে সহজলভ্য! বাস্তবিক বাঙ্গালা-দেশের বাহিরে এমন মনোরম স্থান আর নাই। পূর্ব্বে ছিল, ইহা সাধু-সজ্জন-সেবিত আনন্দ-কানন 'কাশী'—এখন হইয়াছে, বিলাসরম্য অপূর্ব্ব সহর 'বারাণসী'। ইংরাজের আনুকূল্যে ও সহরবাসীর চেষ্টায় ভাব ও বৈচিত্রে ইহা যথেষ্টরূপ পরিবর্ত্তিত হইয়াছে। এখানে টাউনহল, পার্ক, কলেজ, হাঁসপাতাল, চক, বাজার সমস্তই বিদ্যমান। কাশীর মন্দির ও ঘাট সমূহের বিস্তৃত বর্ণনা ইতিপূর্ব্বেই প্রদত্ত হইয়াছে, এক্ষণে এই সকলের যথাসম্ভব উল্লেখ করিয়া ইহার উপসংহার করিব।

টাউনহল।—টাউনহলের বিষয় পূর্ব্বে স্থানে স্থানে উক্ত হইয়াছে। ইহা কালভৈরব মহাল্লার নিকট অবস্থিত। ভূতপূর্ব্ব বিজনাগ্রাম-মহারাজ এই হল নিজ ব্যয়ে প্রস্তুত করিয়া সাধারণকে অর্পণ করিয়া গিয়াছেন। মহারাজ যেমন গুণগ্রাহী, তেমনই সদাশয় ছিলেন। তিনি কাশীর উন্নতিকল্পে বহু অর্থ ব্যয় করিয়া গিয়াছেন। দুর্গাবাড়ীর নিকট তাঁহার প্রকাণ্ড অট্টালিকা আছে। টাউনহলের এক পার্শ্বে স্বতন্ত্র গৃহমধ্যে অনারারি মেজিষ্ট্রেটের কোর্ট বা 'আঁধেরী কাছারির' কার্য্য হয়।

মিউনিসিপ্যাল গার্ডেন।—কেহ কেহ ইহাকে এলফ্রেড পার্ক বলিয়াও উল্লেখ করেন। বাগানটী আমাদের কলিকাতার লালদীঘির অনুরূপ সুন্দর-ভাবে সজ্জিত। সাধারণের বায়ু সেবন জন্য বিস্তৃত পথও আছে।

নাগরি-প্রচারিণী সভা।—এই বাগানের পূর্ব্ব কোণে 'নাগরি-প্রচারিণী-সভার' বিস্তৃত হল ও লাইব্রেরী আছে। কলিকাতার 'বঙ্গীয়-সাহিত্য-পরিষদের' ধরণে ইহার কার্য্য হইয়া থাকে। ইহার সম্মুখেই বা উক্ত টাউনহলের পূর্ব্বদিকে বেনারসের প্রধান তার-ঘর বা টেলিগ্রাফ আফিস ও প্রধান পুলিশ-আফিস বা কোতোয়ালি অবস্থিত।

প্রিন্স-অফ-ওয়েল্‌স্‌ হাঁসপাতাল। সম্রাট ৭ম এডওয়ার্ড যখন প্রিন্স-অফ-ওয়েল্‌স্‌ রূপে কাশী দর্শন করেন, তখনই তাঁহার স্মৃতিচিহ্ন স্বরূপ 'কবিরচৌরা' নামক মহাল্লায় ইহা নির্ম্মিত হয়। পূর্ব্ব পূর্ব্ব স্থানে এ সম্বন্ধে কিছু কিছু বলা হইয়াছে। ইহার সঙ্গেই 'লেডি ডফ্‌রিণ জেনানা হাঁসপাতাল' অবস্থিত। এখানে স্ত্রীলোকদিগের চিকিৎসা হইয়া থাকে। মিউনিসিপ্যাল আফিস বা 'চুঙ্গি-কাছারি'ও ইহার নিকটে। তদ্ব্যতীত খৃষ্টানদিগের 'জেনানা-মিসন' প্রভৃতি অনেক বড় বড় বাড়ী এই স্থানেই নির্ম্মিত হইয়াছে।

কুইন্স কলেজ।—কাশীর এই 'কুইন্স কলেজ' বা গবর্ণমেন্ট-কলেজ-অট্টালিকাটী আধুনিক স্থাপত্যশিল্পের একটী চরম আদর্শ। ১৭৯২ খৃষ্টাব্দে ইহার প্রথম প্রতিষ্ঠা হয়। কিন্তু তাহার বহুদিন পরে ১৮৫৩ খৃষ্টাব্দে প্রসিদ্ধ প্রত্নতত্ত্ববিদ স্থপতি মেজর 'কিটো' মহোদয়ের তত্ত্বাবধানে প্রায় ১২৭০০০৲ টাকা ব্যয়ে ইহা নির্ম্মিত হয়। ইহার মধ্যে একটী সমুচ্চ প্রস্তর-স্তম্ভ দণ্ডায়মান আছে। কেহ বলেন ইহা অশোকস্তম্ভ, কেহ বা ৪র্থ শতাব্দীর গুপ্ত-রাজাদিগের নির্ম্মিত স্তম্ভ বলিয়া উল্লেখ করেন। স্তম্ভের গাত্রে প্রাচীন অক্ষরে কত কি লিখিত আছে। এতদ্ব্যতীত কলেজে একটী সূর্য্য-ঘড়ি ও সারনাথ প্রভৃতি স্থান

হইতে আনীত বহু প্রস্তর খোদিত প্রতিমূর্ত্তি এখানে রক্ষিত আছে।

মহারাজকা কোঠী বা নাদেশ্বর কোঠী।—ক্যাণ্টনমেণ্টের নিকট মহারাজ বেনারসের সুসজ্জিত প্রকাণ্ড সহর-প্রাসাদ। এখানে রাজ-প্রতিনিধি প্রভৃতি আসিলে অবস্থান করিয়া থাকেন। নিকটেই মহারাজের মিণ্ট-হাউস, পূর্ব্বে কোন কালে তথায় মিণ্ট ছিল শুনিতে পাওয়া যায়, পরে গেষ্ট-হাউসে পরিণত হয়। অনন্তর বেনারসের কুমার-সাহেবের সহর-আবাসরূপে তাহা পরিণত হইয়াছে।

ভিক্টোরিয়া পার্ক।—ইহা সাধারণতঃ 'বেণীয়া পার্ক' বলিয়া প্রসিদ্ধ। ভূতপূর্ব্ব ভারত-সাম্রাজ্ঞী ভিক্টোরিয়ার স্মৃতি রক্ষার্থে কাশীর সাধারণ অধিবাসীবৃন্দ এই পার্কটীর সম্প্রতি যথেষ্ট উন্নতি করিয়াছেন। উদ্যান মধ্যে মহারাণী ভিক্টোরিয়ার মর্ম্মরপ্রস্তর-নির্ম্মিত সুন্দর প্রতিমূর্ত্তি রক্ষিত হইয়াছে। দশাশ্বমেধঘাট রোড বা বাঙ্গালী টোলার নিকটবর্ত্তী বলিয়া বাঙ্গালিদিগের ইহা একটী চমৎকার বায়ুসেবনের স্থান হইয়াছে।

এই সকল ব্যতীত বাঙ্গালি টোলার 'বঙ্গ-সাহিত্য-সমাজ,' 'বঙ্গীয় সাহিত্য-পরিষদের' শাখা-সভা ও পাঠাগার, 'কারমাইকেল লাইব্রেরী' প্রভৃতি সাধারণের দেখিবার ও শুনিবার অনেক বস্তু আছে।

কাশীর বাণিজ্য ও বাজার।—এ সম্বন্ধেও এ স্থলে কিছু বলা আবশ্যক। সর্ব্ব প্রথমেই 'দশাশ্বমেধের বাজার' উল্লেখযোগ্য। কারণ, বাঙ্গালীটোলার সম্মুখে বিশেষ বাঙ্গালীদের আবশ্যকীয় সকল প্রকার সামগ্রীই এখানে পাওয়া যায়। চাল, ডাল, তরি তরকারি, মাছ, মাংস, দুধ, ঘি, কাপড় চোপর, কাগজ, কলম, খেলেনা, এমন কি সকল প্রকার স্বদেশী দ্রব্য সমস্তই এখানে পাওয়া যায়। ডাক্তার, বৈদ্য, ঔষধ তাহাও এখানে অনায়াসলভ্য। বিশ্বনাথের গলিতে খেলেনা ও বাসন আদি যথেষ্ট পরিমাণে বিক্রয় হয়। কাশীর নানা স্থানে খাবারের দোকান আছে, তবে বিশ্বনাথ মন্দিরের উত্তরে 'কচুরি-গলির' খাবারই প্রসিদ্ধ, এখানে সকল রকম খাবার চাটনি ও মেওয়া যথেষ্ট পাওয়া যায়। এই কচুরি-গলির পশ্চিমদিকে বিস্তৃত রাজপথের উপর 'চক্-বাজার' এখানেও নানাবিধ মনোহারি জিনিস পত্র পাওয়া যায়। তাহারও পশ্চিমে 'দাল কমণ্ডীর' রাস্তা ও 'নারিয়েলটোলা' রাস্তা। এখানে তামাক, সুরতি, নস্য, হুঁকা ও আরও কিয়দ্দূর পশ্চিমে কাচের জিনিস পত্র যথেষ্ট বিক্রয় হয়। কচুরিগলি বা উক্ত চক্-বাজারের পূর্ব্বদিকে 'লক্ষ্মী-চৌতারা' ও রাণীকুঁয়া প্রভৃতি স্থানে বেনারসী সাড়ী দোপাট্টার আড়ৎ। কিন্তু এ সকল স্থানে নিজে

কোন দ্রব্য খরিদ করিতে যাওয়া বিড়ম্বনা মাত্র। চতুর্দ্দিকে এত প্রচ্ছন্ন হিন্দুস্থানী দালাল ঘুরিয়া বেড়াই-তেছে যে, কোন খরিদ্দারই তাহা ঠিক বুঝিতে পারে না। তাহারা খরিদ্দার বা দোকানদারকে মুখ ফুটিয়া কোন কথাই বলে না, অথচ কেহ কোন দ্রব্য খরিদ করিলেই তাহাদের নির্দ্দিষ্ট দালালি রক্ষিত হইবে। এ সমস্ত ক্ষেত্রে সময় ও অবস্থা বোধে কখন কখন খরিদ্দারকে এক টাকার জিনিস পাঁচ সিকায়, দেড় টাকাতে বা তাহার দ্বিগুণ মূল্যেও খরিদ করিতে হয়। সুতরাং কাশীবাসী কোন পরিচিতের দ্বারা বা কাশীর প্রসিদ্ধ ও একমাত্র স্বদেশী দ্রব্যের দোকান "স্বদেশী-সম্মিলনী" বা "বেনারস আর্ট এণ্ড কিউরিয়সের" সহায়তায় সকল জিনিস ক্রয় করাই সুবিধাজনক। তাহাতে কাহাকেও ঠকিতে হইবে না।

উক্ত চকের আরও উত্তরে যাইলে 'ঠাটেরী বাজার'। এখানে পিতল, কাঁসা ও জর্ম্মন-সিলভারের নির্ম্মিত বাসনের বাজার। কাশী, ধাতুশিল্প ও বেনারসী-সাড়ী প্রভৃতির জন্যও প্রসিদ্ধ। দেওয়ালীর সময় এখানে বাসনের প্রদর্শনী হয়।

এতদ্ব্যতীত 'বিশ্বেশ্বরগঞ্জ,' 'দীননাথের গোলা' ও 'চেৎগঞ্জ' প্রভৃতি উল্লেখযোগ্য। কেণ্টনমেণ্টের নিকটেও

অনেক বড় বড় দোকান আছে। তাহাতে ইংরাজ-পছন্দ বিবিধ দ্রব্য বিক্রয় হয়।

কাশীর মেলা।—কাশীতে 'বার মাসে তের পার্ব্বণ' বলিলে মিথ্যা কথা বলা হয়, কাশীতে ৩৬৫ দিনে বোধ হয় সহস্রাধিক মেলা হয়। প্রতিদিন কোথাও না কোথাও দুই একটী মেলা লাগিয়াই আছে। দলে দলে হিন্দুস্থানী মেয়ে ছেলে সেই দিকে মেলা দেখিতে যাইতেছে। তবে এই সকলের মধ্যে রামলীলা, দশমীর বিজয়োৎসব বা দুর্গা প্রতিমা বিসর্জ্জন, বুঢ়ুয়া-মঙ্গল, কাজেরী, নৃসিংহ চৌথ, লক্ষ্মীকুণ্ড, লোটাভাণ্টা, হোলী, দেওয়ালি বা দীপালি ও শিবরাত্রি প্রভৃতিই প্রধান। গ্রহণ উপলক্ষেও কাশীতে বিরাট মেলা হইয়া থাকে। সে জনসংঙ্ঘ বাস্তবিক অদ্ভুত!

কাশী দর্শনে ব্যয়।—কলিকাতা হইতে কাশী ষ্টেশন বা বেনারস ক্যাণ্টনমেণ্ট ষ্টেশন পর্য্যন্ত তৃতীয় শ্রেণীর ভাড়া ৪৷৷০, মধ্যম শ্রেণী ৭৷৷০ ও দ্বিতীয় শ্রেণী ১৮।/০ পূজার সময়ও কখন কখন অন্যান্য বিশেষ কারণে মধ্যম শ্রেণী ও দ্বিতীয় শ্রেণীতে যাত্রীদিগের সুবিধার জন্য রেল কোম্পানী কর্ত্তৃক যাতায়াতের অল্প ভাড়া নির্দ্দিষ্ট হইয়া থাকে। তাহা অনেকেই অবগত আছেন। অনেকে সেই অবসরেই কাশী দর্শনে বহির্গত হন।

কাশীতে দুইটী ষ্টেশন আছে, কাশী ও বেনারস ক্যাণ্টনমেণ্ট। কাশী অপেক্ষা ক্যাণ্টনমেণ্ট ষ্টেশনেই নামা উঠায় সাধারণের সুবিধা অধিক, কারণ এখানে গাড়ী অপেক্ষাকৃত অধিকক্ষণ দাঁড়ায়। যাহাদের সঙ্গে বেশী লোকজন অথবা অধিক জিনিস পত্র নাই, তাঁহারা কাশীতেই নামিতে পারেন।

ষ্টেশন হইতে সহরের ঘোড়ারগাড়ি ভাড়া ॥০ আনা হইতে ৸০ বার আনা পর্য্যন্ত। কিন্তু, অধিক যাত্রীর সমাগম হইলে, কখন কখন ১৷৷০ টাকা পর্য্যন্তও হইয়া থাকে।

একা ভাড়া সাধারণতঃ সহর পর্য্যন্ত ৶০ আনা হইত।০ চারি আনা মাত্র। তবে সময় সময় কিছু অধিক দিতে হয়।

অনেকে কাশী ষ্টেশন হইতে নৌকা করিয়া সহরে আসেন, কিন্তু তাহাতে আসিতে কিছু বিলম্বও হয়, অথচ ভাড়াও।০ আনা হইতে ॥০ আট আনার কমে হয় না। তবে ঘাটের ধারে যাঁহাদের নামিতে হইবে, তাঁহাদের পক্ষে নৌকাতে আসাই ভাল।

পূর্ব্বে উক্ত হইয়াছে, কাশীতে বিশ্বনাথ অন্নপূর্ণা দর্শনের জন্য বা পূজা অর্চ্চনার জন্য বিশেষ কোন বাঁধা-বাঁধি নিয়ম নাই, যাহার যাহা ইচ্ছা তাহাই দিতে পারেন। অথবা না দিলেও কেহ কিছু পীড়ন করে

না। তবে নূতন যাত্রী দেখিলে যাত্রাওয়ালা ব্রাহ্মণগণ অযথা বিরক্ত করিয়া থাকে। এখানে মণিকর্ণিকা-কুণ্ডে স্নান করিলে ও যাত্রাওয়ালারা সমস্ত দেখাইয়া দিলে প্রত্যেক যাত্রীর জন্য ১।০ পাঁচ সিকা করিয়া তাহা-দিগকে দিতে হয়। সধবা পূজা, কুমারী পূজা, চণ্ডী-পাঠ, দণ্ডী ও ব্রাহ্মণ-ভোজন প্রভৃতির জন্য যাহার যেমন ইচ্ছা তিনি তেমনই ব্যয় করিতে পারেন। তবে কাশীতে কোন পরিচিত লোক থাকিলে এ সম্বন্ধে বিশেষ চিন্তার কোন কারণই থাকে না। নতুবা প্রসিদ্ধ ও সৎ পাণ্ডার বাটীতে উঠিলেও কাহাকে বিশেষ বিড়ম্বিত হইতে হয় না।

কাশীতে কিছুদিন থাকিতে হইলে পূর্ব্ব হইতে তাহার ব্যবস্থা করা আবশ্যক, যদি তাহা না করা হয়, তবে বাঙ্গালীর হোটেল আছে, দশাশ্বমেধের নিকট যে কোন ব্যক্তিকে জিজ্ঞাসা করিলে অনেকেই তাহা বলিয়া দিতে পারেন। তাহাতে দুই বেলা আহারাদির ব্যয় সাধারণতঃ ।/০ বা ।৵০ আনা পড়িবে। ঘর ভাড়া দুই এক দিনের জন্য প্রত্যহ ।০ আনা হইতে সময় সময় ১৲ টাকা পর্য্যন্তও হইয়া থাকে। মাসিক ৫৲ টাকা হইতে ৩০৲ টাকার মধ্যে স্বতন্ত্র বাটী ভাড়া পাওয়া যায়। কাশীর ঘণ্টা হিসাবে গাড়ী ভাড়া প্রায় কলিকাতার অনুরূপ। গোধূলিয়ার নিকট গাড়ির

আড্ডায় মিউনিসিপ্যাল-বোর্ডে তাহার বিস্তৃত বিবরণ লিখিত আছে। নিত্য-যাত্রা ও পঞ্চক্রোশী-যাত্রা এ সকল বিষয় স্বামী সচ্চিদানন্দ সংকলিত "কাশী-মাহাত্ম্যে" বিস্তৃতভাবে বর্ণিত আছে। তাহাতে বিশ্বনাথের আরতি-স্তোত্র প্রভৃতি অনেকগুলি স্তবও সন্নিবেশিত হইয়াছে। প্রত্যেক কাশী-যাত্রীরই তাহা এক এক খানি সংগ্রহ করা আবশ্যক। কাশীর প্রসিদ্ধ পাণ্ডাদিগের নিকট এবং দশাশ্বমেধের সেই সর্ব্বজন পরিচিত 'স্বদেশী সম্মিলনী'তে তাহা পাওয়া যায়। পঞ্চক্রোশী-যাত্রার ব্যয় সর্ব্ব সমেৎ ১০।১৫ টাকার অধিক পড়ে না। পাঁচ দিনে তাহা সম্পন্ন করিতে হয়। এ সকল বিষয় পাণ্ডা বা যাত্রাওয়ালা ব্রাহ্মণগণ দ্বারা সহজেই সম্পন্ন হইতে পারে।

বিদেশে সর্ব্বদা স্নানাহারের অনিয়মে অনেকেই সহসা অসুস্থ হইয়া পড়েন. তাহাতে সংযাত্রীগণ নিতান্ত বিচলিত না হইয়া থাকিতে পারেন না। কিন্তু এরূপ অবস্থায় তাঁহাদের খুব ধীর ভাবে সুনিয়মে অবস্থান করা বিধেয়। তবে কাশীতে সহসা অসুখ বিসুখ হইলে বিশেষ চিন্তার কারণ নাই। পূর্ব্বেই বলিয়াছি, দশাশ্বমেধের নিকট ডাক্তার বৈদ্য ও ঔষধালয়ের অভাব নাই। অনেকেই বেশ সুবিজ্ঞ ও বহুদর্শী চিকিৎসক। এখানের খ্যাতনামা ডাক্তার প্রকাশ

নাথ হালদার প্রভৃতি অনেকে বিশেষ যত্ন করিয়া সকলের চিকিৎসা করিয়া থাকেন। ষ্টার কোম্পানীর বহু প্রাচীন ও প্রসিদ্ধ হোমওপ্যাথী ও এলোপ্যাথী ডাক্তারখানাও এই সঙ্গে বিশেষ উল্লেখযোগ্য।

কাশীযাত্রীদিগের সুবিধা অসুবিধা বিষয়ে সমস্তই এক প্রকার বলা হইল। অন্যান্য বিষয় কাশীতে আসিলেই সহজে সকলের পরিজ্ঞাত হইবে।

জয় বিশ্বনাথ অন্নপূর্ণার জয়, জয় বিশালাক্ষী,
কাশী-কোতোয়াল কাল ভৈরবের জয়,
জয় কাশীতল-বাহিনী গঙ্গা,
মণিকর্ণিকার জয়।

সমাপ্ত।



লাভ করিতে পারিবেন, এ কথা আমরা বলিতে পারি। গ্রন্থের ছাপা, কাগজ ও বাঁধাই সুন্দর। ছবিগুলি বেশ।"

**বসুমতী।** ( শনিবার ২৯শে আশ্বিন, ১৩১৯। )

" * * এই গ্রন্থখানিতে কাশীর অতীত ও বর্ত্তমান সময়ের বিবরণ অতি সুন্দর ও বিস্তৃতভাবে বর্ণিত হইয়াছে। * * * কাশীর বিস্তৃত বিবরণ যাঁহারা জানিতে চাহেন,—প্রতি তীর্থের, প্রতি মন্দিরের ইতিহাসের সহিত যাঁহারা পরিচিত হইতে চাহেন,—তাঁহারা এই গ্রন্থখানি পাঠ করুন। পূজার সময় অনেকে কাশী যাইবেন,—তাঁহারা যেন যাইবার সময় এই গ্রন্থখানি ক্রয় করেন। ইহাতে প্রায় সমস্ত দেবালয়ের ও তীর্থের বিবরণ অতি বিশদভাবে প্রদত্ত হইয়াছে। গ্রন্থখানিতে অনেকগুলি চিত্র আছে। চিত্রগুলিও সুন্দর। সারনাথ বা মৃগদাব সম্বন্ধে অনেক জ্ঞাতব্য বিষয় এই পুস্তকপাঠে জানিতে পারা যায়। এ গ্রন্থ ঐতিহাসিক, প্রত্নতত্ত্ববিদ্, পুরাবস্তু অনুসন্ধিৎসু, তীর্থযাত্রী প্রভৃতি সকলেরই উপকারে আসিবে।"

**হিতবাদী।** ( ২৮শে ভাদ্র শুক্রবার ১৩১৯ সাল। )

"ইহাতে কাশীর প্রাচীন ইতিহাস, গঙ্গার ঘাট ও মন্দির প্রভৃতির বর্ণনা আছে। * * * এই গ্রন্থে তিনি কয়েক খানি চিত্রও দিয়াছেন। বাঙ্গালী কাশীযাত্রিগণ এই গ্রন্থ পাঠে উপকৃত হইবেন, ইহাই আমাদিগের ধারণা। * * *"

**মেদিনীপুর হিতৈষী।** ( ২০শে শ্রাবণ সোমবার ১৩১৯। )

"কাশীধাম",—"সুবিখ্যাত শিল্পী, পরমভক্ত, সমুচ্চ সাধক, সুপ্র-

সিদ্ধ প্রত্নতত্ত্ববিৎ কৃতী লেখক শ্রীযুক্ত মন্মথ নাথ চক্রবর্ত্তী প্রণীত।" * * * মন্মথ বাবু ১৫।১৬ বৎসর কাশীতে অবস্থান পুরঃসর যথেষ্ট পরিশ্রম করিয়া কাশীর নানাস্থান পরিভ্রমণ করত বহু অনাবিষ্কৃত তথ্য আবিষ্কার করেন এবং পুরাকাল হইতে কাশীর ইতিহাস সংগ্রহ করিয়া বর্ত্তমান গ্রন্থের প্রচার করিয়াছেন। * * * যিনিই এই গ্রন্থ হস্তে করিবেন, তিনি পাঠ শেষ না করিয়া ছাড়িতে পারিবেন না। * * * আমরা ইহা পাঠ করিয়া ধন্য হইয়াছি। * * * বহুসংখ্যক মনোজ্ঞ চিত্র দ্বারা পুস্তকের বর্ণনীয় বিষয় আরও পরিস্ফুট করা হইয়াছে। * * * শিল্পের হিসাবে কাশীধাম ভারতের শীর্ষ স্থানীয়। মন্মথবাবু একজন বিখ্যাত শিল্পী, তিনি প্রত্নতত্ত্বের মধ্যে ভাস্কর্য্য শিল্পের কি অপূর্ব্বত্ব উপলব্ধি করিয়াছেন, তাহারও অংশ গ্রহণ করিয়া সাধারণে আনন্দিত ও ধন্য হইবেন। * * * মন্মথ বাবুকে যে কত ধন্যবাদ দিব, তাহা বলিয়া শেষ করিতে পারি না।"

**INDIAN DAILY NEWS.** (SEPT. 10th, 1912.)

"Sachitra Kashidham : By Monmotha Nath Chakravarti. This is an illustrated guide book to Benares in Bengali in which a detailed account is given of all the temples and places of pilgrimage in Benares, which cannot fail to be of use to Bengali pilgrims to that holy city."

**AMRITA BAZAR PATRIKA.** (OCT. 7, 1912.)

"* * * He has ransacked the ancient and modern authorities, both mythological and historical, in tracing the origin of the name of Benares and its early history. The reader will find in the book

detailed descriptions of not only all the temples, wells, ghats, mutts, mosques, and other relics of antequarian interest but also of all the modern institutions which have added lustre to the fair fame of the fascinating city. There are also in the book elaborate accounts of the various religious sec's with their institutions, that have established themselves in the city. The book contains illustrations of some of the well-known places In the accounts which the learned author has given he has left nothing unsaid and the most minute objects of interest have not escaped his observant eye. The language is chaste, lucid and dignified, and the general get-up of the book excellent. We have no doubt the book will command a large sale."

## THE TELEGRAPH. ( OCT. 12, 1912. )

" * * * Babu Manmathanath has gone out of his beaten path and taken to writing on subjects far remote from Art or Photography, we mean, a topographical review of Kasi and its surroundings. When we say topographical, we do not imply thereby that he has written only notes on the Holy City as regards its geography, but an exhaustive and interesting history, social, religious and political, of Benares with minute descriptions and accounts of places of interest. Babu Manmathanath is himself an artist, but it must not be assumed, therefore that he has seen Kasi with only an artist's eye. He has interspersed his book with pretty pictures of numerous places of interest in Kasi, but in addition to this has given the history of Kasi, early as well as modern, history of the kingdom of Kasi and the chronology of its kings, the

detailed description of the innumerable temples, "Ghauts" and "Mauths" of Kasi, accounts of various religious sects, local society, "Chhatras" and "Mahatmas," accounts of "Ramnuggur" and "Vyas-Kasi" and notices of the modern buildings and places of interest in Kasi with its commerce, bazar, fairs and sundry other things. The language of the book is devoid of unnecessery gloss and polishing so as to be understood by all and appreciated by them as a literary relish. It has one great attraction, we mean, it never tires the patience of readers; in it interest is sustained throughout. We think it is valuable as a book of reference and as such is sure to prove useful to all intending pilgrims to the Holy City."

**কাজের লোক।** ( কলিকাতা, জুলাই, সন ১৯১২ সাল।

"প্রাচীন এবং আধুনিক কাশীধামের বিস্তারিত বিবরণ, যেখানে যাহা কিছু দেখিবার ও জানিবার আছে, তাহা অতি প্রাঞ্জল ভাষায় বর্ণনা করা হইয়াছে। এমন গ্রন্থ ইতিপূর্ব্বে কেহ প্রকাশ করেন নাই। শ্রীযুক্ত মন্মথ নাথ চক্রবর্ত্তী মহাশয় ইণ্ডিয়ান আর্ট স্কুলের সংস্থাপন কর্ত্তা, বর্ত্তমান সময়ের একজন কীর্ত্তিমান চিত্রশিল্পী, সুলেখক, সদ্বক্তা এবং পুরাতত্ত্ববিদ্। 'কাশীধাম' তাঁহারই লেখনী-প্রসূত একখানি অপূর্ব্ব গ্রন্থ। কাশীধামে যাইতে হইলে, মন্মথ বাবুর একখণ্ড "কাশীধাম" সঙ্গে থাকিলেই যেন যথেষ্ট হইয়া গেল। কাশীর যাহা কিছু জানিবার সমস্তই ইহাতে আছে। গ্রন্থখানি সুখপাঠ্য, বিলক্ষণ কৌতূহলোদ্দীপক এবং চিত্তাকর্ষক।

ইণ্ডিয়ান আর্টস্কুল, বহুবাজার ষ্ট্রীট, কলিকাতা।

পূর্ব্বেই ত বলিয়াছি, এমন একখানি পুণ্যধাম কাশী-সম্বন্ধীয় পুস্তক ইতিপূর্ব্বে প্রকাশিত হয় নাই। এতবড় গ্রন্থের, এরূপ বান্ধান পুস্তকের ১।০ মূল্যও যথেষ্ট সুলভ। ১৬ খানি রঙ্গিন কালীতে মুদ্রিত হাপ্‌টোন ছবি আছে। সুন্দর পুস্তক।"

**সাহিত্য-সংবাদ।** (শ্রাবণ, ১৩১৯ সাল।)

"৺কাশীধাম সম্বন্ধে ইংরাজীতে ও বাঙ্গলায় অনেক পুস্তক ও প্রবন্ধ প্রকাশিত হইয়াছে। কিন্তু এই গ্রন্থে অল্পের মধ্যে সকল কথাই সুন্দরভাবে আলোচিত হইয়াছে। এই গ্রন্থ পাঠে প্রাণে ধর্ম্মভাবের উদ্রেক হয়,—গ্রন্থের ইহাই বিশেষত্ব। চক্রবর্ত্তী মহাশয় কলিকাতার একজন সুবিখ্যাত ও সুদক্ষ শিল্পী। 'ইণ্ডিয়ান আর্ট স্কুল'—তাঁহার সে কৃতিত্বের পরিচয় দিতেছে। এদিকে সাহিত্য-সংসারেও তাঁহার প্রতিষ্ঠা আছে। আলোচ্য গ্রন্থ পাঠে তাঁহার সেই উভয় গুণেরই পরিচয় পাওয়া যাইবে। তিনি কেমন শিল্পী ও কেমন সাহিত্যিক, এই গ্রন্থে পাঠক তাহার পরিচয় পাইবেন। ভাষা সরল ও সুন্দর। বিষয়-বিন্যাস কৌতূহলপ্রদ। এ গ্রন্থের আদর হওয়া বাঞ্ছনীয়। * * *"

**ব্রহ্মবিদ্যা।** (আশ্বিন ও কার্ত্তিক, ১৩১৯।)

পুস্তক খানি পাঠ করিয়া আমরা দেখিলাম, প্রকাশকের প্রভৃতি বাক্য একান্ত সত্য। প্রায় ৩০০ শত পৃষ্ঠা পরিমিত পুস্তকে কাশী বারাণসী সম্বন্ধে বক্তব্য বিস্তর কথা সন্নিবেশিত হইয়াছে। যিনি ১৫।১৬ বৎসর কাশীতে বাস করিয়া স্থানীয় তথ্য সকল নিজে আয়াস-সহ অনুসন্ধান করিয়া সংগ্রহ করিয়াছেন, তাহা যে অন্তদৃষ্ট

ও অন্যলিখিত বিবরণের অনুবাদাদি অপেক্ষা অধিকতর বিশ্বাস্য ও সত্য, তাহার সন্দেহ নাই। * * * এই পুস্তকে অবশ্য-জ্ঞাতব্য কোন বিষয়ের অভাব দেখিলাম না। * * * লেখা, প্রাঞ্জল, প্রসাদ-গুণশালী, মনোহর, স্থানে স্থানে আবেগময় ও সুমিষ্ট সাধু-ভাষা সমন্বিত। ইহাতে ১৬।১৭ খানি হাফটোন ছবি আছে। ফলতঃ এ পুস্তকখানি তীর্থ যাত্রীর পথ-প্রদর্শক স্বরূপ। এই শারদীয়া পূজার অবকাশে অনেকেই কাশীতে বেড়াইতে যাইতে ইচ্ছা করেন, তাঁহাদের পক্ষে এখানি বড়ই উপকারে আসিবে, ইহা আমাদের ধ্রুব ধারণা। * * *"

---

## আলোকচিত্রণ বা ফটোগ্রাফি শিক্ষার ১ম পুস্তক।

( ৪র্থ সংস্করণ ) আমূল পরিবর্ত্তিত ও পরিবর্দ্ধিত।

ইণ্ডিয়ান আর্টস্কুলের অধ্যক্ষ প্রসিদ্ধ শিল্পী ও সাহিত্যিক শ্রীযুক্ত মন্মথনাথ চক্রবর্ত্তী প্রণীত। সহজে ফটোগ্রাফি শিখিবার ইহা অপেক্ষা উৎকৃষ্ট পুস্তক বাঙ্গালা ভাষায় আর প্রকাশিত হয় নাই। মস্ত সংবাদপত্রে ও ফটোশিল্পিগণ কর্ত্তৃক ইহা একবাক্যে প্রশংসিত। বর্ত্তমান সময়ের অধিকাংশ ফটোগ্রাফারই এই পুস্তকের সাহায্যে প্রথমে শিক্ষা লাভ করিয়াছেন। বাঙ্গালা ভাষায় ইহাই আদি ও শ্রেষ্ঠ পুস্তক। মূল্য ॥০ আট আনা মাত্র।

## ছায়াবিজ্ঞান। (ফটোগ্রাফি শিক্ষার ২য় পুস্তক।)

ইহাও শ্রীযুক্ত মন্মথনাথ চক্রবর্ত্তী প্রণীত। আলোকচিত্রণে যে সকল বিষয় নাই, ছায়াবিজ্ঞানে তাহাই বিস্তৃত ও বৈজ্ঞানিক ভাবে বর্ণিত হইয়াছে, সুতরাং ফটো শিক্ষার্থীর ইহাও বিশেষ প্রয়োজনীয়

পুস্তক। তৃতীয় সংস্করণে অনেক নূতন বিষয় সন্নিবেশিত হইয়াছে মূল্য ॥০ আনা মাত্র।

## সনাতন সাধনতত্ত্ব বা তন্ত্র-রহস্য।

শ্রীমৎ সচ্চিদানন্দ স্বামী প্রণীত। মূল্য ৸০ বার আনা মাত্র তন্ত্রের গভীর রহস্য ইহাতে প্রাঞ্জল ভাষায় ব্যাখ্যাত হইয়াছে তন্ত্রের এমন ব্যাখ্যাপুস্তক আর কখন প্রকাশিত হয় নাই। সমস্ত সংবাদপত্র ও সাধুমণ্ডলী দ্বারা উচ্চ প্রশংসিত। শ্রীশ্রী৺ দক্ষিণা কালিকার সুরঞ্জিত চিত্র-সম্বলিত, সুন্দর কাপড়ে বাঁধাই, স্বর্ণাক্ষরে নামাঙ্কিত মনোহর সুঠাম পুস্তক। প্রত্যেক হিন্দুর অবশ্যপাঠ্য।

## কাশীমাহাত্ম্য।

শ্রীমৎ সচ্চিদানন্দ স্বামী প্রণীত। মূল্য ৵০ দুই আনা মাত্র ইহাতে সংক্ষেপে কাশীমাহাত্ম্য, বিশ্বনাথ, অন্নপূর্ণাদির স্তোত্র ও পঞ্চ ক্রোশী এবং অন্তঃগ্রিহীক যাত্রাদি লিখিত হইয়াছে। ভক্তিবান কাশীযাত্রীর অবশ্য পাঠনীয়।

## অন্নদাজীবনী।

কলিকাতা গবর্ণমেণ্ট আর্টস্কুলের স্বনাম প্রসিদ্ধ প্রধান অধ্যাপক স্বর্গীয় অন্নদাপ্রসাদ বাগচী মহাশয়ের জীবন চরিত। প্রত্যেক শিল্প শিক্ষার্থীর অতি অবশ্য পাঠকরা উচিত। মূল্য ।৵০ ছয় আনা মাত্র

## ঠাকুরমা।

"শিল্প ও সাহিত্য" সম্পাদক শ্রীযুক্ত মন্মথনাথ চক্রবর্ত্তী প্রণীত বালিকাবিদ্যালয় তথা প্রত্যেক গৃহস্থ রমণীর নিত্য পাঠ্য। স্ত্রী-শিক্ষা বিষয়ক এমন উপাদেয় পুস্তক ইতিপূর্ব্বে আর কখনও প্রকাশ হয় নাই। উপহার বা পারিতোষিক রূপে এই পুস্তকখানি প্রত্যেক বৌ-ঝিরই হস্তে দেওয়া আবশ্যক। মূল্য ॥০ আট আনা মাত্র।

---